অর্থাৎ ১ ও ২নং ঝাঁপ, ৩,৪,৫ ও ৬নং ডাঙ্গি। ১ ও ২নং ঝাঁপে জমিন সূতা এবং ৩,৪,৫ ও ৬নং ডাঙ্গিতে বরফির একৃষ্ট্রা সূতা থাকিবে। এই স্থলেও চাটাই পাড়ের ন্যায় ২টী একৃষ্ট্রা ওয়ার্পের ( Extra warp ) প্রয়োজন।

ব-গাঁথা প্রণালী ঃ—

জমিনের ব-গাঁথা ঃ— ১.২, ১.২ এইরূপ।

পাড়ের ব-গাঁথা ঃ— ১.৩, ২.৪, ১.৫, ২.৬, ১.৫, ২.৪। অর্থাৎ—

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ১নং ঝাঁপে জমিনের | | ১ সূতা, | ৩নং ডাঙ্গিতে একৃষ্ট্রা | | | ১ সূতা |
| ২নং | ,, | ,, | ১ সূতা, | ৪নং | ,, ,, | ১ সূতা |
| ১নং | ,, | ,, | ১ সূতা, | ৫নং | ,, ,, | ১ সূতা |
| ২নং | ,, | ,, | ১ সূতা, | ৬নং | ,, ,, | ১ সূতা |
| ১নং | ,, | ,, | ১ সূতা, | ৫নং | ,, ,, | ১ সূতা |
| ২নং | ,, | ,, | ১ সূতা, | ৪নং | ,, ,, | ১ সূতা |

পাড় বড় করিতে হইলে এইরূপ ব-গাঁথা যতবার ইচ্ছা।

পাড়ের সূতা, শানার প্রতিঘরে ২টী জমিন ও ২টী একৃষ্ট্রা, মোট ৪টী করিয়া থাকিবে।

লিফ্‌টিং ঃ— ১.৩.৪, ২.৪.৫, ১.৫.৬, ২.৩.৬, ১.৫.৬, ২.৪.৫, ১.৩.৪, ২.৩.৬।

ব-বান্ধনি ঃ—রীল দ্বারা ১—২, ৩—৫, ৪—৬।

## টুইল ( Twill ) ঃ

টুইল ছয় প্রকার। যথা, (১) নিয়মিত টুইল ( Continuous twill ), (২) আঁকাবাঁকা টুইল ( Zigzag, Wavy or Pointed twill ), (৩) মিশ্র টুইল ( Combined twill ), (৪) রি—য়্যারেঞ্জড

টুইল ( Re-arranged twill ), (৫) ভাঙা টুইল ( Broken.twill ) এবং (৬) ফ্যান্সী টুইল ( Fancy twill ).

## (১) নিয়মিত টুইল (Continuous twill).

এই টুইলের বিশেষত্ব এই যে, টুইল লাইনগুলি যে দিকে চলিতে থাকে ঠিক সেই বরাবরই চলে। তিন বা ততোধিক ঝাঁপে এই টুইল প্রস্তুত হইয়া থাকে।


৫৩ নং চিত্র।


৫৪নং চিত্র।


৫৫নং চিত্র।

৫৩নং ও ৫৪নং চিত্র—**৩ ঝাঁপে টুইল** (Twill on 3 shafts).

ইহার অপর নাম **জিন্** ( Jean ), **নান্‌কিন্** (Nunkin), **রিগেটা** ( Regetta ), **গ্যালেটিয়া** ( Galetea ), **ড্রাব** ( Drab ) এবং **ড্রিল** ( Drill )। ছেলেদের স্যুট্, বুট্ অথবা জামার লাইনিং ইত্যাদির জন্য ব্যবহৃত হয়।

**ব**-গাঁথা :—১.২ ৩।

লিফ্‌টিং :—৫৩নং চিত্রের ১, ২, ৩।

,, ৫৪নং চিত্রের ১.২, ২.৩, ৩.১।

**ব**-বান্ধনি—ধনু, স্প্রীং অথবা ওয়েট্ দ্বারা।

৫৫নং চিত্র—**৪ ঝাঁপে রেগুলার টুইল** ( Regular twill on 4 shafts ).

$\frac{2}{2}$ ( 2 up, 2 down ) নিয়মিত টুইলকে **রেগুলার টুইল** বলে। ইহার অপর নাম **হারভার্ড** ( Harvard ) অথবা **কাশমিয়ার**

( Cassimere ) টুইল। বিছানার চাদর, সার্টিং, কোটিং; গায়ের চাদর ইত্যাদি বুনিতে এই বুননের প্রয়োজন।

**ব**-গাঁথা :— ১.২.৩.৪ ।

লিফ্‌টিং :—১.২, ২.৩, ৩.৪, ৪.১ ।

**ব**-বান্ধনি :—রীল দ্বারা ১—৩, ২—৪ ।





৫৬ নং চিত্র। ৫৭নং চিত্র। ৫৮নং চিত্র।

৫৬নং চিত্র—**৪ ঝাঁপে ফ্লোরেণ্টাইন টুইল**
( Florentine twill on 4 shafts )

৩/১ অথবা ১/৩ ( 3 up, 1 down or 1 up, 3 down ) নিয়মিত টুইলকে **ফ্লোরেনটাইন টুইল** বলে। ৩/১ টুইলকে **ড্রিলও** বলা যাইতে পারে। **ড্রিল** সাধারণতঃ খাকি বা ব্লু রংএর হয়। মিলিটারী বা চৌকিদারদের পোষাকের জন্য ব্যবহৃত হইয়া থাকে।

**ব**-গাঁথা : — ১.২.৩.৪ ।

লিফ্‌টিং :—১, ২, ৩, ৪ ।

**ব**-বান্ধনি : – ধনু অথবা ওয়েট্‌ দ্বারা।

৫৭নং চিত্র—**৬ ঝাঁপে হারভার্ড সার্টিং** ( Harvard Shirting on 6 shafts ).

নিয়মিত ( continuous ) টুইলের উপর প্লেন্‌ ষ্ট্রাইপ্‌ থাকিলে তাহাকে **হারভার্ড সার্টিং** বলে।

**ব**-গাঁথা—( ১.২.৩.৪ ) এইরূপ ৪ বার **টুইলের** জন্য, ( ৫.৬ ) এইরূপ ৪ বার প্লেনের জন্য।

লিফ্‌টিং ঃ—১.২.৬, ২.৩.৫, ৩.৪.৬, ১.৪.৫।

**ব**-বান্ধনি ঃ—রীল দ্বারা ১—৩, ২—৪, ৫—৬।

৫৮নং চিত্র—**সার্জ্জ টুইল** ( Serge twill ).

এই কাপড় গরম স্যুটিংএর জন্য ব্যবহৃত হইয়া থাকে। ৬, ৮ ও ১০ ঝাঁপে $\frac{৩}{৩}$, $\frac{৪}{৪}$ ও $\frac{৫}{৫}$ টুইলকে **সার্জ্জ টুইল** বলে।

**ব**-গাঁথা — ১.২.৩.৪.৫.৬.৭.৮।

লিফ্‌টিং ঃ—১.২.৩.৪, ২.৩.৪.৫, ৩.৪.৫.৬, ৪.৫.৬.৭, ৫.৬.৭.৮, ১.৬.৭.৮, ১.২.৭.৮, ১.২.৩.৮।

**ব**-বান্ধনি ঃ—রীল দ্বারা ১—৫, ২—৬, ৩—৭, ৪—৮।

## ( ২ ) আঁকা বাঁকা টুইল ঃ

## (Zigzag, Wavy or Pointed twill)



৫৯নং চিত্র।

৫৯নং চিত্র, ৪ **ঝাঁপে আঁকা বাঁকা টুইল**।

রেগুলার টুইলের লাইনের গতি পরিবর্ত্তন করিয়া এই **আঁকা বাঁকা টুইল** করা হয়। ইহা সম্পূর্ণ **ব-গাঁথার** উপর নির্ভর করে।

**ব-গাঁথা** প্রণালী নানাবিধ, যথা ঃ—

( ক ) ১.২.৩.৪, ৩.২ ( ইহাকে V অথবা পয়েণ্টেড্ ড্রাফ্টিং বলে )

( খ ) .১.২.৩.৪, ৪.৩.২.১ ( ইহাকে ফ্ল্যাট্ পয়েণ্টেড্ ড্রাফ্টিং বলে )

( গ ) ১.২.৩.৪, ৩.২.১.৪ অথবা ১.২.৩.৪, ১.৪.৩.২ ( ইহাকে স্পেশিয়াল ড্রাফ্টিং বলে এবং এই ড্রাফ্টিংই বেশী প্রচলিত )।

লিফ্টিং ঃ - ১.২. ২.৩, ৩.৪, ৪.১

ব-বান্ধনি ঃ—রীল দ্বারা ১—৩, ২—৪

এই টুইলের ঢেউ বড় করিতে হইলে ব-গাঁথার সময় ( ১.২.৩.৪ ) যতবার ইচ্ছা এবং ( ৩.২.১.৪ ) যতবার ইচ্ছা টানিতে হয়। উভয় দিকেই সমান হওয়া উচিত।

উক্ত আঁকা বাঁকা টুইলের **স্পেশিয়াল** অথবা **পয়েণ্টেড্ ড্রাফ্টিং** হইতে লিফ্টিং এর পরিবর্ত্তন দ্বারা নানাপ্রকার কাপড় প্রস্তুত হইয়া থাকে, যথা ঃ—

( ক ) ১ ২, ২.৩, ৩.৪, ৪.১ = **আঁকা বাঁকা টুইল**।

( খ ) ১.২, ২.৩, ৩.৪, ৪.১, ৪.৩, ৩.২, ২.১, ৪.১ = **ডায়মণ্ড**।

( গ ) ২, ১.৩, ১.২.৪, ১.২.৩, ১.২.৪, ১.৩ = **হানিকম্ব**।

( ঘ ) ১.৩, ২.৪ = **প্লেন্**।

ব-বান্ধনি ঃ—ধনু অথবা ওয়েট্ দ্বারা।

## ( ৩ ) মিশ্র টুইল (Combined Twill)

দুইটী নিয়মিত টুইল পরস্পর টানায় টানায় (end and end) অথবা পড়েনে পড়েনে (pick and pick) মিলিত হইয়া মিশ্র টুইল হয়। এই কাপড় গরম পোষাকের জন্য ব্যবহৃত হয়। মিশ্র টুইল দুই প্রকার, যথা ঃ—

**( ক ) টানায় টানায় মিশ্র টুইল** (end and end combined **twill).**

(খ) **পড়েনে পড়েনে মিশ্র টুইল** (pick and pick combined twill)



৬০নং চিত্র।
$\frac{2}{4}$ টুইল



৬১নং চিত্র।
$\frac{2}{2}$ টুইল



৬২নং চিত্র। টানায় টানায় মিশ্র টুইল। ৬৩নং চিত্র। পড়েনে পড়েনে মিশ্র টুইল।

৬০নং ও ৬১নং চিত্র দুইটী নিয়মিত টুইল, একটী ৬ সূতার টুইল অপরটী ৪ সূতার টুইল। উক্ত টুইল দুইটী পরস্পর টানায় টানায় মিলিত হইয়া ৬২নং চিত্রের **টানায় টানায় মিশ্র টুইল**। (end and end combined twill) এবং পড়েনে পড়েনে মিলিত হইয়া ৬৩নং চিত্রের **পড়েনে পড়েনে মিশ্র টুইল** (pick and pick combined twill) হইয়াছে।

## (ক) টানায় টানায় মিশ্রটুইল করিবার প্রণালী :—

নিয়মিত টুইল দুইটীর টানা সূতার সংখ্যার লঃ সাঃ গুঃ × ২ = টানা

,, ,, ,, ,, ,, ,, লঃ সাঃ গুঃ = পড়েন

অতএব এই স্থলে ৬ ও ৪ এর লঃ সাঃ গুঃ = ১২

সুতরাং ১২ × ২ = ২৪ সূতা টানা এবং ১২ সূতা পড়েন নিয়া ৬২নং চিত্রে। টানায় টানায় মিশ্র টুইলটী হইয়াছে।

## (খ) পড়েনে পড়েনে মিশ্রটুইল করিবার প্রণালী :—

নিয়মিত টুইল দুইটীর টানা সূতার সংখ্যার লঃ সাঃ গুঃ = টানা

,, ,, ,, ,, ,, ,, লঃ সাঃ গুঃ × ২ = পড়েন

অতএব এই স্থলে ১২ সূতা টানা এবং ২৪ সূতা পড়েন নিয়া ৬৩নং চিত্রের পড়েনে পড়েনে মিশ্র টুইলটী হইয়াছে।

## (৮) রি—য়্যারেঞ্জড্ টুইল (Re-arranged twill)

নিয়মিত টুইলকে কতকগুলি নির্দ্দিষ্ট নিয়মানুযায়ী পৃথকভাবে সাজাইয়া বহুবিধ কাপড়ের ডিজাইন করা যায় ইহাকে বলে **রি-য়্যারেঞ্জড টুইল**, যথা :—

(ক) **সাটিন** (Satin), (খ) **কর্কস্ক্রু** (cork screw) এবং (গ) **সাটিন অর্ডারে টুইল সাজান** (Re-arrangement of twill in satin order).

## (ক) সাটিন (Satin).

টানা অথবা পড়েন ভাসা নিয়মিত টুইলকে (Warp or weft faced continuous twill) নির্দ্দিষ্ট নিয়মানুযায়ী সাজাইয়া ঐ জাতীয় **সাটিন** করা হয়। **সাটিন** কাপড়ের যে দিক্ পড়েনভাসা, সেই দিক্‌টাই দেখিতে সুন্দর ও মস্থন্। পড়েনভাসা **সাটিন** বুনিতে প্রতি খেইতে একটি ব্যতীত সমস্ত ঝাঁপই টিপিয়া নামাইতে হয়, কিন্তু ইহা বড়ই কষ্ট-সাধ্য এবং সময় সাপেক্ষ, অতএব টানা ভাসা **সাটিনই** বোনা উচিত, কারণ এই স্থলে প্রতি খেইতে মাত্র একখানি করিয়া ঝাঁপ টিপিতে হয়। ব্যবহার করিবার সময় কাপড়ের পেছন দিক্ (Back side) অর্থাৎ যে দিকে পড়েন ভাসা সেই দিক্‌টা উপরে রাখিলেই হইবে, কারণ পূর্ব্বেই বলা হইয়াছে যে **সাটিন** কাপড়ের যে দিক্‌টা পড়েন ভাসা সেই দিক্‌টাই দেখিতে সুন্দর ও মস্থন্। এই কাপড় সাধারণতঃ কোট এবং স্যুটের জন্য ব্যবহৃত হইয়া থাকে এবং বুনিতে বেশী নম্বরের শানা, ঘন পড়েন এবং উৎকৃষ্ট সূতার প্রয়োজন।



৬৪নং চিত্র। ৬৫নং চিত্র। ৬৬নং চিত্র।

৬৪নং চিত্র—৪ ঝাঁপে সাটিন (Four end Satin).

ইহাকে **সাটিনেট** (Satinette) বলে।

**ব-গাঁথা :**—১.২.৩.৪।

লিফ্‌টিং :—১, ২, ৪, ৩।

**ব**-বান্ধনি—ধনু অথবা ওয়েট্‌ দ্বারা।

৬৫নং চিত্র—**৫ ঝাঁপে সাটিন** ( Five end Satin ).

ইহাকে **সাটিন ড্রিল্‌** ( Satin Drill ) বলে।

**ব**-গাঁথা :—১.২.৩.৪.৫।

লিফ্‌টিং :—১, ৩, ৫, ২, ৪।

**ব**-বান্ধনি—পূর্ব্ববৎ।

৬৬নং চিত্র—**৬ ঝাঁপে সাটিন** ( Six end Satin ).

ইহাকে **ইরেগুলার সাটিন** ( Irregular Satin ) বলে।

**ব** গাঁথা :—১.২.৩.৪.৫.৬।

লিফ্‌টিং —১, ৩, ৫, ২, ৬, ৪।

**ব**-বান্ধনি—পূর্ব্ববৎ।



৬৭নং চিত্র। ৬৮ নং চিত্র।

৬৭নং চিত্র—**৮ ঝাঁপে পড়েনভাসা সাটিন**
( Weft faced 8 end Satin )

**ব**-গাঁথা :—১.২.৩.৪.৫.৬.৭.৮।

লিফ্‌টিং :—১, ৬, ৩, ৮, ৫, ২, ৭, ৪।

**ব**-বান্ধনি—পূর্ব্ববৎ।

## ৬৮নং চিত্র—৮ ঝাঁপে টানাভাসা সাটিন
( Warp faced 8 end Satin ).

খুব খাপি এবং সিল্কের অনুকরণে ৮ অথবা ১২ ঝাঁপে যে টানা-ভাসা ( warp faced ) সাটিন প্রস্তুত হয় তাহাকে **ভেনেসিয়ান** ( Venetian ) বলে।

**সাটিন ডিজাইন করিতে কি হিসাবে টানা সূতায় বান্ধনি পরে তাহার একটী তালিকা নিম্নে দেওয়া হইল** ( A table of intervals of selection for the construction of Satin weaves ).

৫ সূতার সাটিন = ২, ৩
৭ ,, ,, = ৩, ৪ অথবা ২, ৫
৮ ,, ,, = ৩, ৫
৯ ,, ,, = ৪, ৫ অথবা ২, ৭

অর্থাৎ যত সূতার সাটিন সেই সূতা সংখ্যাকে এমন দুইটী অসমান ( unequal ) অংশে বিভক্ত করিতে হইবে যেন উহার যে কোন অংশ দ্বারা সেই সংখ্যাকে ভাগ করিলে মিলিয়া না যায়।

## (খ) কর্কস্ক্রু ( Cork screw ).

খুব মজবুত ও খাপি গরম কাপড় বুনিতে এই বুননের প্রয়োজন। কর্কস্ক্রু দুই প্রকার। যথা—(১) জোড় সংখ্যক কর্কস্ক্রু ( even number cork screw ), (২) বিজোড় সংখ্যক কর্কস্ক্রু ( odd number cork screw ).




৬৯নং চিত্র। ৭০নং চিত্র।

(১) জোড় সংখ্যক মূল টুইল হইতে যে কর্কস্ক্রু হয় তাহাকে বলে **জোড় সংখ্যক কর্কস্ক্রু**। ইহার ডিজাইন করিতে মূল টুইলের ডবল সূতা টানায় এবং মূল টুইলের সমান সূতা পড়েনে প্রয়োজন। ৬৯নং চিত্র, একটী $\frac{৩}{৩}$ অর্থাৎ ৬ সূতার টুইল। উক্ত টুইল হইতে ৭০নং চিত্রের কর্কস্ক্রুটী করা হইয়াছে, অতএব টানায় ৬×২=১২ সূতা এবং পড়েনে ৬ সূতা লাগিয়াছে।

**ব**-গাঁথা ঃ—১.৪, ২.৫, ৩.৬, ৪.১, ৫.২, ৬.৩

লিফ্‌টিং ঃ—১.২.৩, ২.৩.৪, ৩.৪.৫, ৪.৫.৬, ১.৫.৬, ১.২.৬

**ব**-বান্ধনি ঃ—রীল দ্বারা ১—৪, ২—৫, ৩—৬

(২) বিজোড় সংখ্যক মূল টুইল হইতে যে কর্কস্ক্রু হয় তাহাকে বলে **বিজোড় সংখ্যক কর্কস্ক্রু**। ইহার ডিজাইন করিতে টানা ও পড়েনে মূল টুইলের সমান সংখ্যক সূতার প্রয়োজন। ৭১নং চিত্র একটী $\frac{৪}{৩}$ অর্থাৎ ৭ সূতার টুইল, ইহা হইতে ৭২নং চিত্রের কর্কস্ক্রুটী করা হইয়াছে, অতএব টানায় ৭ সূতা এবং পড়েনে ৭ সূতা লাগিয়াছে।




৭১ নং চিত্র। ৭২ নং চিত্র।

ব-গাঁথা ঃ—১.৫, ২.৬, ৩.৭.৪

লিফ্‌টিং ঃ—১.২.৩, ১.২.৭, ১.৬.৭, ৫.৬.৭, ৪.৫.৬, ৩.৪.৫, ২.৩.৪ঃ

ব-বান্ধনি ঃ—ধনু অথবা ওয়েট দ্বারা।

## ( গ ) সাটিন অর্ডারে টুইল সাজান

( Re-arrangement of twill in satin order )

৭৩ নং চিত্র।




চিত্র

৭৫ নং চিত্র।

নিয়মিত টুইলকে সাটিন অর্ডারে সাজাইবার প্রণালী ৭৩, ৭৪ ও ৭৫নং ডিজাইনের সাহায্যে বুঝান হইল।

৭৩নং চিত্র একটী $\frac{8}{8}$ অর্থাৎ ৮ সূতার নিয়মিত টুইল (Continuous twill)। এই টুইলকে সাটিন অর্ডারে সাজাইতে হইলে, ৮ সূতার সাটিন (৪ end satin) অর্ডারে সাজাইতে হইবে।

৭৪নং চিত্র একটী ৮ সূতার সাটিনের ডিজাইন। ইহাতে ১.৪.৭.২. ৫.৮.৩.৬ এই নিয়মে টানার বান্ধন (intersection) রহিয়াছে, সুতরাং

| | | | | | |
|---|---|---|---|---|---|
| টুইলের | ১ম | সূতা | সাটিনের | ১ম | ঘরে |
| | ২য় | | | ৪র্থ | ,, |
| | ৩য় | | | ৭ম | ,, |
| | ৪র্থ | | | ২য় | ,, |
| | ৫ম | | | ৫ম | ,, |
| | ৬ষ্ঠ | | | ৮ম | ,, |
| | ৭ম | | | ৩য় | .. |
| | ৮ম | | | ৬ষ্ঠ | |

উক্ত প্রণালীতে ৭৩নং চিত্রের টুইলের সূতাগুলি (ends) ৭৪নং চিত্রের সাটিন অর্ডারে সাজান হইলে ৭৫নং চিত্রের ডিজাইনটী হইবে। ইহাকেই বলে **সাটিন অর্ডারে টুইল সাজান**।

**ব**-গাঁথা :—১.৪.৭.২.৫.৮.৩.৬

**লিফ্টিং** :—১.২.৩.৪, ২.৩.৪.৫, ৩.৪.৫.৬, ৪.৫.৬.৭, ৫.৬.৭.৮, ১.৬. ৭ ৮, ১ ২.৭.৮, ১.২.৩.৮.

**ব**-বান্ধনি :—রীল দ্বারা ১—৫, ২—৬, ৩—৭, ৪—৮.

## (৫) ভাঙ্গা টুইল (Broken Twill)।

টুইল রেখার গতি নিয়মিত বা অনিয়মিত (Regular or irregular) ভাবে ভাঙ্গিয়া ভাঙ্গিয়া যে ডিজাইন হয় তাহাকে **ভাঙ্গা টুইল** (Broken

Twill ) বলে। কোট, সার্ট এবং অন্যান্য পোষাকের জন্য এই কাপড় ব্যবহৃত হয়।



৭৬ নং চিত্র। ৭৭ নং চিত্র। ৭৮ নং চিত্র। ৭৯নং চিত্র।

৭৬নং চিত্র—৪ **ঝাঁপে ভাঙা টুইল ষ্ট্রাইপ্ এফেক্ট।**

( Broken twill stripe effect on 4 shafts )

**ব**-গাঁথা :—১.২.৩.৪, ২.১.৪.৩

লিফ্‌টিং :—১.২, ২.৩, ৩.৪, ৪.১

**ব**-বান্ধনি :—রীল দ্বারা ১—৩, ২—৪

৭৭ ও ৭৮নং চিত্র—৪ **ঝাঁপে ভাঙা টুইল অল ওভার এফেক্ট :—**

( Broken Twill All Over Effect On 4 Shafts )

ইহাদিগকে **সাটিনেট** অথবা **নয়ন্তম্ টুইল** বলে।

**ব**-গাঁথা :—১.২.৩.৪

লিফ্‌টিং :—( ৭৭নং চিত্র ) ১, ২, ৩, ৪

( ৭৮নং চিত্র ) ২.৩.৪, ১.৩.৪, ১.২.৩, ১.২.৪

**ব**-বান্ধনি :—ধনু অথবা ওয়েট্ দ্বারা।

৭৯নং চিত্র—৬ **ঝাঁপে ভাঙা টুইল।**

( Broken Twill On 6 Shafts )

ইহাকে **রাইস উইভ** ( Rice Weave ) বলে।

**ব**-গাঁথা :—১.২.৩.৪.৫.৬

লিফ্‌টিং :—১, ২, ৩, ৬, ৫, ৪

ব-বান্ধনি :—ধনু অথবা ওয়েট্‌ দ্বারা



৮০নং চিত্র।

৮০নং চিত্র—৪ ঝাঁপে হেরিংবোন টুইল।

( Herringbone Twill On 4 Shafts )

ভাল ভাল কোটের কাপড় প্রস্তুত করিতে এই বুননের প্রয়োজন। ১৬ সূতা টানা এবং ৪ সূতা পড়েন নিয়া হেরিংবোন টুইল হয়।

ব গাঁথা :—( ১.২.৩.৪ ) দুইবার, ( ২.১.৪.৩ ) দুইবার

লিফ্‌টিং :—১.২, ১.৪, ৩.৪, ২.৩

ব-বান্ধনি :—রীল দ্বারা ১—৩, ২—৪

## (৬) ফ্যান্সী বা অলঙ্কৃত টুইল।

( Fancy or Ornamented Twill )

নিয়মিত টুইলের রেখাগুলি ( Diagonal lines ) ঠিক রাখিয়া মাঝে মাঝে নিয়মিত ভাবে নানাপ্রকার ফুল বা সুন্দর সুন্দর চিত্র দ্বারা টুইলকে অলঙ্কৃত করা হয়। উক্ত ফুল বা চিত্রগুলিও টুইল লাইনের মত কোণাকোণি চলিয়া থাকে। সার্ট এবং কোটের কাপড় বুনিতে এই বুননের প্রয়োজন।



৮১নং চিত্র।



৮২নং চিত্র।

৮১নং চিত্র—৮ **ঝাঁপে ফ্যান্সী টুইল ;**

**ব-গাঁথা :**—১.২.৩.৪.৫.৬.৭.৮ অর্থাৎ সোজা ড্রাফ্‌টিং

লিফ্‌টিং :—১.২.৫, ১.২.৬, ৩.৪.৭, ৩.৪.৮, ১.৫.৬, ২.৫.৬, ৩.৭.৮, ৪.৭.৮, **ব-বান্ধনি :**—ধনু অথবা ওয়েট্‌ দ্বারা।

৮২নং চিত্র—১২ **ঝাঁপে ফ্যান্সী টুইল ;**

**ব-গাঁথা :**—ষ্ট্রেইট্‌ অর্থাৎ সোজা ড্রাফ্‌টিং। সাধারণতঃ হাত তাঁতে ১২ খানি ঝাঁপ পায়ে পেডেল টিপিয়া বোনা অসুবিধা অতএব ১০নং চিত্রের ডবির সাহায্যে বুনিতে হয়।

## ডায়মণ্ড ( Diamond )

ইহা দেখিতে **বরফি** বা **রুহিতনের** ন্যায় বলিয়া ইংরেজীতে ইহাকে **ডায়মণ্ড** ( Diamond ) বলে। সর্ব্বাপেক্ষা ছোট ডায়মণ্ড ৩ ঝাঁপের কমে হয় না। এই কাপড় পোষাকী অপেক্ষা পারিবারিক অর্থাৎ গৃহস্থালী কার্য্যের জন্য বেশী ব্যবহৃত হয়, যেমন, তোয়ালে, গায়ের চাদর, বিছানার চাদর, টেবিল ঢাক্‌নি, বালিশ ঢাক্‌নি ইত্যাদি।

### ৩ ঝাঁপে ডায়মণ্ড ( Diamond on 3 Shafts )

**ব**-গাঁথা ঃ—১.২.৩.২

লিফ্‌টিং ঃ—১.২, ২.৩, ৩.১, ৩.২, ২.১, ৩.১

**ব**-বান্ধনি ঃ—ধনু অথবা ওয়েট্‌ দ্বারা।



৮৩নং চিত্র।

৮৩নং চিত্র—৪ **ঝাঁপে ডায়মণ্ড ঃ**

( Diamond on 4 Shafts )

ব-গাঁথা প্রণালী বহুবিধ, যথা ঃ—

( ক ) ১.২.৩.৪.৩.২ ( পয়েণ্টেড্‌ অথবা V ড্রাফ্‌টিং )

( খ ) ১.২.৩.৪, ৪.৩.২.১ ( ফ্ল্যাট্‌ পয়েণ্টেড্‌ ড্রাফ্‌টিং )

( গ ) ১.২.৩.৪, ৩.২.১.৪ অথবা ১.২.৩.৪, ১.৪.৩.২ ( স্পেশিয়াল ড্রাফ্‌টিং )

উল্লিখিত **ব-গাঁথা** প্রণালীর মধ্যে ক ও গ প্রণালীর **ব-গাঁথাই** বেশী প্রচলিত। ক প্রণালীর ব-গাঁথায় ২ ও ৩নং ঝাঁপের নম্বর ১ ও ৪নং ঝাঁপের ডবল কিন্তু গ প্রণালীর ব-গাঁথায় ৪খানা ঝাঁপ একই নম্বরের প্রয়োজন এবং গ প্রণালীই কার্য্যক্ষেত্রে সর্ব্বতোভাবে উত্তম।

**লিফ্‌টিং ঃ**—১.২, ২.৩, ৩.৪, ৪.১, ৪.৩, ৩.২, ২.১, ১.৪

**ব**-বান্ধনি ঃ—রীল দ্বারা ১—৩, ২—৪



৮৪নং চিত্র।

৮৩নং চিত্রের ছোট ডায়মণ্ডের আকার (Size) বড় করিয়া ৮৪নং চিত্রের ডিজাইনটি হইয়াছে। ডায়মণ্ডের আকার বড় করা একমাত্র **ব**-গাঁথা এবং লিফ্‌টিং এর উপর নির্ভর করে যথা :—

**ব**-গাঁথা :—(১.২.৩.৪) তিনবার, (১.৪.৩.২) তিনবার।

লিফ্‌টিং :—(১.২, ২.৩, ৩.৪, ৪.১,) তিনবার,

(৪.৩, ৩.২, ২.১, ১.৪) তিনবার।

**ব**-বান্ধনি :—রীল দ্বারা ১—৩, ২—৪

## **হানিকম্ব** ( Honey comb )

ইহা দেখিতে মৌমাছির চাকের মত বলিয়া ইহাকে মৌচাকি বুনন্‌ কহে, ইংরেজীতে বলে **হানিকম্ব**। এই কাপড় বেশ নরম হয়। তোয়ালে, বিছানার চাদর, বিছানা বা টেবিল ঢাক্‌নি, নেকটাই, সোয়েটার, মহিলাদের শীতকালে ভিতরে ও বাহিরে পরিধান করিবার উপযুক্ত পরিচ্ছদ ইত্যাদি প্রস্তুত করিতে এই বুননের খুব বেশী প্রচলন।

১। তোয়ালের জন্য ৪০নং শানা, ২০নং দোতার হইতে ৩০নং

দোতার সূতার টানা, ১৬নং হইতে ২২নং সূতার পড়েন ব্যবহার করিতে হয়।

২। চাদরের জন্য ৭২নং শানা, ৪০নং দোতার সূতার টানা, ২০নং সূতার পড়েন, ইঞ্চি প্রতি ৬০ খেই থাকিবে।

৩। বিছানা বা টেবিল ঢাকনির জন্য ৪৪নং হইতে ৫৬নং শানা, ১৬নং দোতার, ২০নং তিনতার অথবা ২৪নং তিনতার ধোলাই সূতার টানা, একই সূতার পড়েন, ইঞ্চি প্রতি ৪৪ হইতে ৫৬ খেই থাকিবে।



৮৫নং চিত্র। ৮৬নং চিত্র। ৮৭নং চিত্র। ৮৮নং চিত্র

৮৫নং চিত্র —৪ ঝাঁপে হানিকম্ব

ব-গাঁথা :—১.২.৩.৪.৩.২ অথবা ১.২.৩.৪.৪.৩.২.১

লিফ্‌টিং :—২, ১.৩, ১.২.৪, ১.২.৩, ১.২.৪, ১.৩

ব-বান্ধনি :—ধনু বা ওয়েট্ দ্বারা।

৮৬নং চিত্র—৫ ঝাঁপে হানিকম্ব

( Honeycomb on 5 Shafts ) :—

ব-গাঁথা :—১.২.৩.৪.৫.৪.৩.২ অথবা ১.২.৩.৪.৫.৫.৪.৩.২.১

লিফ্‌টিং :—২, ১.৩, ১.২.৪, ১.২.৩.৫, ১.২.৩.৪, ১.২.৩.৫,
১.২.৪, ১.৩

ব-বান্ধনি :—ধনু অথবা ওয়েট্ দ্বারা।

৮৭নং চিত্র—৫ ঝাঁপে প্লেন্ ও হানিকম্ব

( Plain & Honeycomb combined on 5 shafts )

ব-গাঁথা :—১.২.৩.৪.৩.২, ১.২.৩.৪.৩.২.৫.২.৫

টানার দিকে যে প্লেন্ হইবে তজ্জন্য ২.৫.২.৫. **ব-গাঁথা** হইয়াছে। লিফ্‌টিং ঃ—পড়েনের দিকে প্লেন্ বুনিবার জন্য ( ২.৪, ১.৩.৫ ) এইরূপ যত খেই ইচ্ছা বুনিবার পর টানার দিকে **হানিকম্ব ও প্লেন্** বুনিবার জন্য ( ২.৩.৪, ১.৩.৪.৫, ২.৪, ৩.৫, ২.৪, ১.৩.৪.৫) এইরূপ যত খেই ইচ্ছা বুনিতে হইবে। **ব-বান্ধনি** ঃ—ধনু অথবা ওয়েট্ দ্বারা।

৮৮নং চিত্র—৬ **ঝাঁপে প্লেন্ ও হানিকম্ব** ঃ—

( Plain & Honeycomb combined on 6 shafts )

১ ও ২নং ঝাঁপ প্লেন্ এবং ৩, ৪, ৫, ৬নং ঝাঁপ হানিকম্বের জন্য।

ব-গাঁথা প্লেনের জন্য (১.২.১.২) এইরূপ যত সূতা ইচ্ছা, হানিকম্বের জন্য ( ৩.৪.৫.৬ ৫.৪ ) এইরূপ যত সূতা ইচ্ছা।

লিফ্‌টিং ঃ—পড়েনের দিকে **প্লেন্** বুনিবার জন্য ( ১.৩.৫, ২.৪.৬ ) এইরূপ যত খেই ইচ্ছা বুনিবার পর, টানার দিকে **হানিকম্ব ও প্লেন্** বুনিবার জন্য ( ১.৩.৪.৫, ২.৩.৪,৬, ১.৩.৫, ২.৪, ১.৩.৫, ২.৩.৪.৬ ) এইরূপ যত খেই ইচ্ছা বুনিতে হইবে।

ব-বান্ধনি ঃ—প্লেনের ঝাঁপ দুইখানা রীল দ্বারা ১—২, **হানিকম্বের ঝাঁপ** ৪ খানা ধনু অথবা ওয়েট্ দ্বারা।

## ব্রাইটন ( Brighton )

ইহার মূল বুনন্ (Base Weave) **ডায়মণ্ড**। দেখিতে মৌচাকের মত বটে কিন্তু হানিকম্ব কাপড়ের সঙ্গে ইহার যথেষ্ট পার্থক্য রহিয়াছে। হানিকম্বের ঘরগুলি ( Cells ) যেমন পরস্পর সমান এবং দুই দিকই দেখিতে এক রকম, ব্রাইটনের ঘর গুলি তেমন নয়। ব্রাইটন কাপড়ের সদর মফঃস্বল ( Face side & Back side ) আছে। সদর দিকের

ঘরগুলি ছোট বড় কিন্তু বেশ স্পষ্ট ও পরিষ্কার, আর মফঃস্বল অর্থাৎ তলা দিকের ঘরগুলি আবড়ো খাবড়ো (Rough) এবং অস্পষ্ট। বিছানার চাদর, টেবিল ঢাকুনি, তোয়ালে ইত্যাদি প্রস্তুত করিতে এই বুননের যথেষ্ট প্রচলন। যে রাশিকে ৪ দিয়া ভাগ করিলে মিলিয়া যায় তত সংখ্যক টানা ও পড়েন নিয়া ব্রাইটনের ডিজাইন হয়। অতএব ৮×৮ ব্রাইটনই সর্ব্বাপেক্ষা ছোট। এইরূপ ১২×১২ ; ১৬×১৬ ; ২০×২০ হিসাবে ব্রাইটন হইয়া থাকে। এত বেশী সংখ্যক ঝাঁপ পায়ে পেডেল টিপিয়া বোনা কষ্টকর বলিয়া ১০নং চিত্রের ডবির সাহায্যে বোনাই শ্রেয় এবং সহজ।



৮৯নং চিত্র।



৯০নং চিত্র।

## ৮৯নং চিত্র—৮×৮ ব্রাইটন অর্থাৎ সর্ব্বাপেক্ষা ছোট ব্রাইটন ঃ—

ইহা বুনিতে ৮ খানা ঝাঁপের প্রয়োজন।

ব-গাঁথা ঃ—১.২.৩.৪.৫.৬.৭.৮ অর্থাৎ সোজা ড্রাফ্‌টিং।

লিফ্‌টিং ঃ—( ২.৪.৬ ), ( ১.৫.৭ ), ( ১.২.৪.৬.৮ ), ( ১.৩.৫-৭ ), ( ২.৬.৮ ), ( ১.৩.৫ ), ( ২.৪-৬.৮ ), ( ১-৩.৫.৭ ),

৯০নং চিত্র—১৬×১৬ ব্রাইটন :—

ইহা বুনিতে ১৬ খানা ঝাঁপের প্রয়োজন।

ব-গাঁথা :—ক্রমান্বয়ে ১ হইতে ১৬ অর্থাৎ সোজা ড্রাফ্‌টিং (Straight Drafting)

লিফ্‌টিং :—(২.৮.১০), (১.৯.১১), (১.২.৮.১০.১২.১৬),
(১—৩.৭.৯-১১.১৩.১৫.১৬), (১-৪.৬.৮—১২.১৪—১৬),
(১-৩.৫.৭-১৩.১৫.১৬), (১.২.৪.৮-১২.১৪.১৬),
(১.৩.৯—১১.১৫), (২.১০.১৬), (১ ৩.৯),
(২.৪.৮-১০.১৬), (১-৩.৫.৭—১১.১৫),
(১-৪.৬—১২.১৪.১৬), (১-৫.৭-১১.১৩.১৫.১৬),
(১-৪.৬.৮-১০.১২.১৬), (১-৩.৭.৯.১১),

**দ্রষ্টব্য** :—অধিক সংখ্যক ঝাঁপের কাপড় ১০নং চিত্রের ডবির সাহায্যে বুনিতে হয়। উক্ত ৯০নং চিত্রের ব্রাইটনটী বুনিতে ১৬ খানি ঝাঁপের জন্য ডবিতে ১৬টী হুক্ থাকা প্রয়োজন, কারণ, প্রতি হুকে একখানি করিয়া ঝাঁপ বাঁধা থাকিবে। ১৬টী খেইয়ের জন্য ১৬খানি লেটিচের প্রয়োজন এবং উল্লিখিত লিফ্‌টিং অনুযায়ী লেটিচের গায়ে পেগ্ বসান থাকিবে, যেমন ১নং লেটিচে ২, ৮ ও ১০নং গর্ত্তে পেগ্ বসিবে।

## স্পঞ্জ (Sponge)

এই কাপড় বুনিতে মোটা পাকোয়ান সূতা ব্যবহার করিতে হয়। ইহা খুব নরম ও শোষক হয় বলিয়া এই বুনন্ দ্বারা সুজ্‌নি, বিছানার চাদর, তোয়ালে, মোটা ওভার কোট, এবং মহিলাদের শীতকালে ভিতরে পরিধান করিবার জন্য মোটা পরিচ্ছদ প্রস্তুত হইয়া থাকে। ১০ ঝাঁপের

কমে স্পঞ্জ হয় না। যত ঝাঁপের স্পঞ্জ তত সূতার একটী সাটিন ডিজাইন করিয়া প্রত্যেক সাটিন দাগের (Satin Spot) চারিদিক পূর্ণ করিয়া এক একটী ডায়মণ্ড (Diamond Spot) করিলেই স্পঞ্জের ডিজাইন হইল। ইহা ডবিতে বোনাই শ্রেয়।



৯১নং চিত্র।

৯১নং চিত্র—১০ ঝাঁপে স্পঞ্জ ঃ—

ব-গাঁথা ঃ—ক্রমান্বয়ে ১ হইতে ১০ অর্থাৎ সোজা ড্রাফ্‌টিং

লিফ্‌টিং ঃ—( ৩.৫-৭.৯ ), ( ২.৬.৮-১০ ), ( ১-৩.৫.৯ ), ( ২.৪-৬.৮ ), ( ১.৫.৭-৯ ), ( ১.২.৪.৮.১০ ), ( ১.৩-৫.৭ ), (৪.৬-৮.১০), ( ১.৩.৭.৯.১০ ), ( ২-৪.৬.১০ ),

## হুক্-য়্যা-ব্যাক্ বা সাপের খোলস ঃ
## (Huck-a-Back).

এই কাপড় প্লেন্ কাপড়ের অন্তর্গত। ইহা দেখিতে অনেকটা সাপের খোলসের ন্যায়। ইহাকে ইংরেজীতে **হুক্-য়্যা-ব্যাক্** ( Huck-a-Back ) বলে। সাধারণতঃ বিছানার চাদর এবং তোয়ালে প্রস্তুত করিবার জন্য এই বুনন্‌টী ব্যবহৃত হইয়া থাকে।



৯২নং চিত্র।



৯৩নং চিত্র

৯২নং চিত্র—**৪ ঝাঁপে হুক্-য়্যা-ব্যাক্।**

**ব**-গাঁথা :—১.২.১.২.১.৩.৪.৩.৪.৩.

লিফ্‌টিং :—১.৪, ৩, ১.৪, ৩, ১.৪, ২.৩, ১, ২.৩, ১, ২.৩.

**ব**-বান্ধনি :—ধনু অথবা ওয়েট্ দ্বারা।

দ্রষ্টব্য—তোয়ালের জন্য ৪০নং শানা, ৩০ দোতার টানা, ১৬নং পড়েন, ইঞ্চি প্রতি ২৬ খেই। ৪০নং শানা ব্যবহার করিলে ১ ও ৩নং ঝাঁপ ৪৮ নম্বরের এবং ২ ও ৪নং ঝাঁপ ৩২ নম্বরের প্রয়োজন।

৯৩নং চিত্র—**৪ ঝাঁপে হুক্-য়্যা-ব্যাক্ ও প্লেন্।**

(Huck-a-Back and Plain combined on 4 shafts)

**ব**-গাঁথা—প্লেনের জন্য ( ১.৩, ১.৩ ) যত সূতা ইচ্ছা

হুক্-য়্যা-ব্যাকের জন্য ( ১.২.১.২.১.৩.৪.৩.৪.৩) যত সূতা ইচ্ছা।

লিফ্‌টিং :—পড়েনের দিকে প্লেন্ বুনিবার জন্য ( ১.৪, ২.৩ ) এইরূপ যত খেই ইচ্ছা বুনিবার পর টানার দিকে হুক্-য়্যা-ব্যাক্ ও প্লেন্ বুনিবার জন্য ( ১.৪, ৩, ১.৪, ৩, ১.৪, ২.৩, ১, ২.৩, ১, ২.৩ ) এইরূপ যত খেই ইচ্ছা বুনিতে হইবে।

ব-বান্ধনি :—ধনু অথবা ওয়েট্ দ্বারা।

## মক্লিনো

( Mock leno or Imitation Gauze )

এই কাপড় সাধারণতঃ মশারীর জন্য ব্যবহৃত হয়। নেটের কাপড় অনুকরণ করিয়া বোনা হয় বলিয়া ইহাকে **কৃত্রিম জাল** কহে। ইংরেজীতে বলে Mock leno or Imitation Gauze। আজকাল ছেলেদের জামার কাপড় বুনিতেও এই বুনন্ ব্যবহৃত হইতেছে।



৯৪ নং চিত্র।



৯৫ নং চিত্র।

### ৯৪ নং চিত্র—৪ ঝাঁপে মক্লিনো

( Mock leno on 4 shafts )

**ব**-গাঁথা ঃ—১.২.১, ৩.৪.৩।

উক্ত প্রণালীতে ব-গাঁথিয়া শানা করিবার সময় প্রতি ৩ সূতা ( 3 ends ) এক ঘরে টানিয়া একঘর বাদ দিতে হইবে অর্থাৎ ( ১.২.১ ) একঘরে, এক ঘর বাদ, ( ৩.৪.৩ ) এক ঘরে, এক ঘর বাদ ; কিন্তু টানা বীমে জড়াইবার সময় শানার প্রতি ঘরে দুই সূতাই থাকিবে।

**লিফ্টিং** ঃ—( ২.৩ ), ( ১.২ ), ( ২.৩ ), ( ১.৪ ), ( ৩.৪ ), ( ১.৪ )।

### ৯৫ নং চিত্র—৪ ঝাঁপে মক্লিনো ও প্লেন্

**ব**-গাঁথা ঃ – ১.২.১.২ প্লেনের জন্য যত সূতা ইচ্ছা. ১.৩.১. ২.৪.২ মক্লিনোর জন্য যত সূতা ইচ্ছা। উক্ত প্রণালীতে **ব**-গাঁথিয়া শানা করিবার সময় প্লেনের সূতা শানার প্রতি ঘরে যথানিয়মে দুইটী করিয়া থাকিবে এবং মক্লিনোর সূতা শানার ১ ঘরে ৩টী টানিয়া ১ ঘর বাদ অর্থাৎ

(১.৩.১) এক ঘরে, ১ঘর বাদ, ( ৩.৪.৩ ) এক ঘরে, ১ ঘর বাদ যথাক্রমে এই নিয়মে শানা গাঁথিতে হইবে।

**লিফ্‌টিং** :—( ১.৪ ), ( ২.৪ ), ( ১.৪ ), ( ২.৩ ), ( ১.৩ ), ( ২.৩)।

**ব**-বান্ধনি :—রীল দ্বারা ১—২, ৩—৪।

## ক্রেপ্ ( Crape )

ইহার অপর নাম **ওট্‌মিল**। এই কাপড় সাধারণতঃ সার্ট এবং কোটের জন্যই বেশী ব্যবহৃত হইয়া থাকে।



৯৬নং চিত্র।



৯৭নং চিত্র।



৯৮নং চিত্র।

৯৬ নং চিত্র—**৮×৮ ক্রেপ্** :—

ইহা বুনিতে ৪ খানা ঝাঁপের প্রয়োজন।

**ব**-গাঁথা :—১.২.৩.৪.৩.১.৪.৩।

**লিফ্‌টিং** :—( ১.৩ ), ( ১.৪ ), ( ২.৩ ), ( ১.৩ ), ( ২.৪ ), ( ১.৪ ), ( ২.৩ ), ( ২.৪ )।

**ব**-বান্ধনি :—রীল দ্বারা ১—২, ৩—৪।

৯৭ নং চিত্র—**৮×৮ ক্রেপ্** :—

ইহা বুনিতে ৫ খানা ঝাঁপের প্রয়োজন।

**ব**-গাঁথা :—১.২.১.৩.১.৪.১.৫।

লিফ্টিং ঃ—( ১.৩ ), ( ২.৪.৫ ), ( ১.৫ ), ( ২.৪.৫ ), ( ১.৪ ), ( ২.৩.৪ ), ( ১.২ ), ( ২.৩.৫ )।

**ব**-বান্ধনি ঃ—ধনু অথবা ওয়েট্ দ্বারা।

৯৮ নং চিত্র—**৬×১০ ক্রেপ্ ঃ—**

ইহা বুনিতে ৬ খানা ঝাঁপের প্রয়োজন।

**ব**-গাঁথা ঃ—১.২.৩.২.৩.৪.৫.৬.৫.৬।

লিফ্টিং ঃ—( ১.৩.৫ ), ( ২.৪ ), ( ১.৫ ), ( ২.৪.৬ ), ( ১.৩ ), ( ৪.৬ )।

**ব**-বান্ধনি ঃ—ধনু অথবা ওয়েট্ দ্বারা।

## লিনিয়ার জিগ্‌জ্যাগ্ ( Linear Zigzag weave )

ইহার অপর নাম **ডিস্‌টরটেড্** বা **স্পাইডার উইভ্**।



৯৯ নং চিত্র।

৯৯ নং চিত্র—**লিনিয়ার জিগ্‌জ্যাগ্ ঃ—**

ইহা বুনিতে ৪ খানা ঝাঁপের প্রয়োজন।

**ব**-গাঁথা ঃ—( ১.১ ) দুই সূতা রঙ্গিন, ( ২.৩ ) ৫ বার=১০ সূতা সাদা, ( ৪.৪ ) দুই সূতা রঙ্গিন, ( ২.৩ ) ৫ বার=১০ সূতা সাদা।

লিফ্‌টিং ঃ— {( ১.৩ ), (১.২)} ৪ বার = ৮খেই সাদা, (২.৩) দুইবার = ২ খেই অথবা মোটা ১ খেই রঙ্গিন, {( ৩.৪ ), ( ২.৪ )} ৪ বার = ৮ খেই সাদা, ( ২.৩ ) দুইবার = ২ খেই অথবা মোটা ১ খেই রঙ্গিন।

ব-বান্ধনি ঃ—ধনু অথবা ওয়েট্‌ দ্বারা।

উক্ত ডিজাইনে (২.৩) দুই খেই একসঙ্গে আছে এই স্থলে খেই দুইটী ভিন্ন ভিন্ন না দিয়া ডবল স্তার এক খেই বোনাই সুবিধা। ১ ও ৪ নং ঝাঁপে ভাসা অর্থাৎ ফ্লুটের স্তা এবং ২ ও ৩ নং ঝাঁপে সাধারণ প্লেনের স্তা থাকিবে। উক্ত ডিজাইন হইতে যে কাপড় হইবে তাহা **ষড়্ভুজ** ( Hexagonal figure ) হইবে বিছানার চাদর, সুজ্‌নি প্রভৃতির জন্য ব্যবহৃত হয়।

## গ্রীসিয়ান উইভ ( Grecian Weave )

এই বুনন্‌ সাধারণতঃ সুজ্‌নি, বিছানার চাদর, টেবিল ঢাক্‌নি, এবং জামার কাপড় বুনিতে ব্যবহৃত হইয়া থাকে।



১০০ নং চিত্র।



১০১ নং চিত্র।

১০০ নং চিত্র—৪ ঝাঁপে গ্রাসিয়ান উইভ :—

ব-গাঁথা :—১.১.২.৩.৪.৪.২.৩.

লিফ্টিং :—(৩), (২), (২.৩.৪), (২.৩.৪), (৩), (২), (১.২.৩), (১.২.৩)

ব-বান্ধনি :—ধনু অথবা ওয়েট্ দ্বারা।

১০১ নং চিত্র—১০ ঝাঁপে গ্রীসিয়ান উইভ :—

ব-গাঁথা :—১.২.৩.৪.৫.৫.৫.৫.৪.৩.২.১.৬.৭.৮.৯.১০.১০.১০.১০.৯.৮.৭.৬

লিফ্টিং :—(১.৭-১০), (২.৬.৮-১০), (৩.৬.৭.৯.১০), (৪.৬-৮.১০), (৫.৬-৯)৪ খেই, (৪.৬-৮.১০), (৩.৬.৭.৯.১০), (২.৬.৮-১০), (১.৭—১০), (২-৫.৬), (১.৩—৫.৭), (১.২.৪.৫.৮), (১-৩.৫.৯), (১-৪.১০) ৪ খেই, (১-৩.৫.৯), (১.২.৪.৫.৮), (১.৩-৫.৭), (২-৫.৬).

ডবির সাহায্যে বুনিতে হইবে।

## ডায়পার ডাইস্ (Diaper Dice)।

এই বুনন্ দ্বারা কাপড়ের উভয় দিকে টানা ও পড়েন ভাসা টুইল বা সাটিনের চতুষ্কোণ ব্লক্ অর্থাৎ পাশার ছকের মত কতকগুলি ছক্‌কাটা ঘর উৎপন্ন হয় বলিয়া ইহাকে **পাশার ছক্ বুনন্** কহে। ইংরেজীতে বলে **ডায়পার** বা **ডাইস্ প্যাটার্ণ** (Diaper or Dice pattern)। মূল টুইল বা সাটিনটী যত স্তার থাকে তাহার দ্বিগুন সংখ্যক টানা ও পড়েন লইয়া ডায়পার প্যাটার্ণের ডিজাইন হয়। এই কাপড় বিছানার চাদর, গায়ের চাদর, টেবিল ঢাক্‌নি, সুজ্‌নি ইত্যাদির জন্য ব্যবহৃত হয়।



১০২নং চিত্র।



১০৩নং চিত্র।

## ১০২ নং চিত্র—ডায়পার ডাইস্ প্যাটার্ণ

ইহার মূলে ৩ সূতার টুইল, অতএব ৩×২=৬ খানা ঝাঁপের প্রয়োজন।

**ব-গাঁথা** :—(১.২.৩) এইরূপ ১ ইঞ্চি সাদা, (৬.৫.৪) এইরূপ ১ ইঞ্চি সাদা।

লিফ্টিং :— { (১.৫.৬), (২.৪.৬), (৩.৪.৫) } এইরূপ ১ইঞ্চি সাদা পড়েন,

{ (১.২.৬), (১.৩.৫), (২.৩.৪) } ,, ,, রঙ্গিন ,,

মাঝে মাঝে প্লেন্ বুনিতে হইলে তাহার

লিফ্ টিং :—(১.৩.৫), (২.৪.৬)

**ব-বান্ধনি** :—রীল দ্বারা ১—৪, ২—৫, ৩—৬।

**দ্রষ্টব্য** :—উক্ত লিফ্টিং ডিজাইন অনুসারে যাহা হওয়া উচিত তাহাই দেওয়া হইয়াছে, কিন্তু ঐ প্রণালীতে পায়ে পেডেল টিপিতে মাঝে মাঝে বিশেষ অসুবিধায় পড়িতে হয়। যেমন, (২.৪.৬), (১.৩.৫) ইত্যাদি। অতএব উক্ত অসুবিধা দূরীকরণার্থে নিম্নে একটি সুন্দর ও সহজ কৌশল দেওয়া গেল, যথা :—

১ নং পেডেলের সঙ্গে ২ নং ঝাঁপ বাঁধিতে হইবে

২ নং ,, ১ নং ,, ,, ,,

৩ নং ,, ৩ নং ,, ,, ,,

৪ নং ,, ৪ নং ,, ,, ,,

৫ নং ,, ৬ নং ,, ,, ,,

৬ নং ,, ৫ নং ,,

উক্ত প্রণালীতে পেডেল ও ঝাঁপ বাঁধিয়া নিম্নলিখিত লিফ্‌টিং অনুযায়ী বুনিতে হইবে, যথা :—

{ (২.৫.৬), (১.৪.৫), (৩.৪.৬) } এইরূপ ১ ইঞ্চি সাদা পড়েন,

{ (১.২.৫). (২.৩.৬), (১.৩.৪) } ,, রঙ্গিন

৪৮ নং শানায় ৩০ নং দোতার টানা, ২২ নং ডবল পড়েন ব্যবহার করিতে হয়। এই স্থলে প্রত্যেকটী ঝাঁপ ৩২ নম্বরের প্রয়োজন।

১০৩ নং চিত্র—**ডায়পার ওাইস্‌ প্যাটার্ণ**

ইহার মূলে ৫ সূতার সাটিন (5 end satin), অতএব ৫ × ২ = ১০ খানা ঝাঁপের প্রয়োজন। ১০ নং চিত্রের ডবির সাহায্যে বুনিতে হইবে, কারণ সাধারণ তাঁতে ১০ খানা ঝাঁপ পায়ে টিপিয়া বোনা কষ্টকর।

**ব-গাঁথা :**—(১.২.৩.৪.৫) এইরূপ যত সূতা ইচ্ছা সাদা,

(১০.৯.৮.৭.৬) ,, ,, ,, ,, ,,

**লিফ্‌টিং :**— { (১.৭-১০), (৩.৬.৭.৯.১০), (৫-৯), (২.৬.৮-১০), (৪.৬-৮.১০) } এইরূপ যত খেই ইচ্ছা সাদা পড়েন,

{ (১-৩.৫.৯), (১.৩-৫.৭), (১-৪.১০), (১.২.৪.৫.৮), (২-৬) } এইরূপ যত খেই ইচ্ছা রঙ্গিন পড়েন।

## বেড্‌ফোর্ড কর্ড (Bedford Cord)।

ইহা একপ্রকার কর্ড কাপড়। কর্ডগুলি টানার দিকে থাকে এবং দেখিতে মাথার সীথি কাটার মত দেখায়। মিহি বেড্‌ফোর্ড মহিলাদের গ্রীষ্মকালে ব্যবহারোপযোগী পোষাক এবং মোটা বেড্‌ফোর্ড কোট, ওয়েইষ্ট কোট এবং মিলিটারী, খেলোয়ার ও অশ্বারোহীদের স্যুটের জন্য ব্যবহৃত হইয়া থাকে। এই বুনন্ ৬ খানা ঝাঁপের কমে হয় না। ১ ও ২ নং ঝাঁপে প্লেন্ বাইণ্ডিংএর সূতা থাকে, ইহাকে ইংরেজীতে বলে **কাটিং সূতা** (Cutting ends)। ৩, ৪, ৫ এবং ৬ নং ঝাঁপে কর্ডের সূতা (Face ends) থাকে।



১০৪নং চিত্র।

১০৪ নং চিত্র,—**বেড্‌ফোর্ড কর্ড** ঃ—

ইহা বুনিতে ৬ খানা ঝাঁপের প্রয়োজন।

**ব-গাঁথা** ঃ— ১.২. ৩.৪.৩. ৪.৩.৪.

১.২. ৫.৬.৫. ৬.৫.৬.

১ ও ২ নং ঝাঁপের সূতা শানার ঘরে ২টী করিয়া থাকিবে কিন্তু ৩,৪,৫. এবং ৬নং ঝাঁপের সূতা শানার ঘরে ৩টী করিয়া থাকিবে; যথা— (১.২) একঘরে, (৩.৪.৩) একঘরে, (৪.৩.৪) একঘরে, (১.২) একঘরে, (৫.৬.৫) একঘরে, (৬.৫.৬) একঘরে।

লিফ্‌টিং ঃ—(১.৩), (২.৪), (১.৫), (২.৬)।

**ব-বান্ধনি ঃ**—১ ও ২নং ঝাঁপ রীল দ্বারা ১—২, ৩,৪,৫ ও ৬নং ঝাঁপ ধনু অথবা ওয়েট্ দ্বারা।

এই স্থলে ৬ সূতায় কর্ড হইয়াছে, এই কর্ডকে আরও পরিষ্কার, সুন্দর ও মজবুত করিতে হইলে প্রতি কর্ডের মধ্যস্থলে একটী অথবা একাধিক ওয়াডিং ( wadding ) সূতা দিতে হয়। এই **ওয়াডিং** সূতাগুলি পৃথক বীমে খুব টান অর্থাৎ টাইট্ অবস্থায় রাখিতে হইবে, যেন বুনিবার সময় উক্ত **ওয়াডিং** সূতা কর্ডের মাঝে পড়েনের সঙ্গে বান্ধন ( interlacement ) না খাইয়া ঠিক সোজা অবস্থায় থাকে অর্থাৎ **ওয়াডিং** সূতাগুলি যেন কতকগুলি টিউবের ভিতর দিয়া চলিয়াছে বলিয়া মনে হইবে। এই **ওয়াডিং** সূতার জন্য পৃথক আরও ২ খানা ঝাঁপের প্রয়োজন।

**দ্রষ্টব্য ঃ**—৪৮নং শানায় ২০নং সূতার টানা, ৪০নং সূতার পড়েন, ইঞ্চিপ্রতি ৭০ খেই দিয়া বুনিলে গ্রীষ্মকালে ব্যবহারোপযোগী জামার কাপড় হয়। ৪৮নং শানায় বুনিতে হইলে ৬৪নং শানার হিসাবে টানা প্রস্তুত করিয়া ৬৪নং শানায়ই বীম করিতে হইবে। এই স্থলে ১ ও ২নং ঝাঁপ ৩২ নম্বরের এবং অপর ৪ খানা ঝাঁপ ৪৮ নম্বরের প্রয়োজন।

# ষষ্ঠ অধ্যায়।

## ব্রোকেন্ ডায়মণ্ড (Broken Diamond).





১০৫নং চিত্র।

১০৫নং চিত্র, ৬ ঝাঁপে ব্রোকেন্ ডায়মণ্ড ঃ—

ব-গাঁথা ঃ—পাড়ের জন্য—একধারে ১.২.৩.৪.৫.৬ এইরূপ যত স্থতা ইচ্ছা, অপর ধারে ৬.৫.৪.৩.২.১ এইরূপ যত স্থতা ইচ্ছা। জমিনের জন্য—১.২.৩.৪.৫.৬. ১.২.৩.৪.৫. ৪.৩.২. ৩.৪.৫. ৪.৩.২. ১.৬.৫. ৪.৩.২, ১.৬.৫, ৪.৫.৬. ১.৬.৫. ৪.৫.৬

লিফ্টিং ঃ—(৪.৫.৬), (১.৫.৬), (১.২.৬), (১.২.৩), (১.২.৬), (১.৫.৬),

{ (৪ ৫.৬), (১.৫.৬), (১.২.৬), (১.২.৩), (২.৩.৪), (৩.৪.৫) } দুই বার,

(২.৩.৪), (১.২.৩), (১.২.৬), (১.২.৩), (২.৩.৪), (৩.৪.৫), (২.৩.৪), (১.২.৩), (১.২.৬), (১.৫.৬), (৪.৫.৬), (৩.৪.৫), (২.৩.৪), (১.২.৩), (১.২.৬), (১.৫.৬)। রঙ্গিন পড়েন।

ব-বান্ধনি ঃ—রীল দ্বারা—১—৪, ২—৫, ৩—৬



১০৬নং চিত্র।

১০৮নং চিত্র,—৮ ঝাঁপে ব্রোকেন্ ডায়মণ্ড ঃ—

ব-গাঁথা ঃ—১.২.৩.৪.৫.৬.৭.৮. ৭.৬.৫.৬.৭.৮. ৭.৬.৫. ৪.৩.২.১. ২.৩ ৪. ৩.২.

লিফ্টিং ঃ—(৩-৫.৮), (২-৪.৭), (১-৩.৬), (১.২.৫.৮), (১.৪.৭.৮), (৩.৬—৮), (২.৫-৭), (১.৪-৬), (২.৫-৭), (৩.৬-৮), (১.৪.৭.৮), (১.২.৫.৮), (১-৩.৬), (২-৪.৭)।

রঙ্গিন পড়েন। ব-বান্ধনি ঃ—ডবির সাহায্যে বুনিতে হইবে।



১০৭ নং চিত্র।

১০৭ নং চিত্র—৮ ঝাঁপে ব্রোকেন্ ডায়মণ্ড ঃ-

ব-গাঁথা ঃ—১.২.৩.৪.৫.৬.৭.৮. ৭.৬.৫. ৬.৭.৮. ৭.৬.৫. ৬.৭.৮.৭.৬.৫. ৪.৩.২.১. ২.৩.৪.৩.২. ১.২.৩.৪.৩.২.

লিফ্‌টিং —( ১.২.৫.৮ ), ( ১-৩.৬ ), ( ২-৪.৭ ), ( ৩-৫.৮ ).
( ১.৪-৬ ), ( ২.৫-৭ ), ( ৩.৬-৭ ), ( ১.৪.৭.৮ ), (৩.৬-৮),
( ২.৫-৭ ), ( ১.৪-৬ ), ( ৩-৫.৮ ), ( ২-৪.৭ ) ( ১-৩.৬ ) ।

রঙ্গিন পড়েন। ব-বান্ধনি ঃ—ডবির সাহায্যে বুনিতে হইবে।



১০৮ নং চিত্র।

## ১০৮ নং চিত্র—৮ ঝাঁপে ব্রোকেন্ ডায়মণ্ড।

ব-গাঁথা ঃ—১.২.৩.৪.৫.৬.৭.৮. ৭.৬.৫. ৬.৭.৮. ৭.৬.৫, ৪.৩.২.১. ২.৩.৪. ৩.২.

এই স্থলে পেডেলের সঙ্গে ঝাঁপ বাঁধিবার প্রণালী, যথা ঃ—

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ১নং | পড়েলের | সঙ্গে | ২নং | ঝাঁপ | বাঁধিতে | হইবে |
| ২নং | ,, | ,, | ৪নং | | | |
| ৩নং | ,, | ,, | ১নং | | | |
| ৪নং | ,, | ,, | ৩নং | | | |
| ৫নং | ,, | ,, | ৬নং | | | ,, |
| ৬নং | ,, | ,, | ৮নং | | | ,, |
| ৭নং | ,, | ,, | ৫নং | | | ,, |
| ৮নং | | | ৭নং | ,, | ,, | |

ডিজাইন অনুযায়ী পেডেল টিপিয়া বুনিতে ১০২নং চিত্রের ন্যায় এই স্থলেও মাঝে মাঝে আট্‌কাইবে অতএব উক্ত প্রণালীতে পেডেল ও ঝাঁপ বাঁধিয়া নিম্নলিখিত পেডেল টিপিয়া বুনিতে হইবে. যথা—

(১.২.৫.), (৩.৪.৭), (১.২.৬), (৩.৪.৮),

{(১.৫.৬), (৩.৭.৮), (২.৫.৬), (৪.৭.৮), (২.৫.৬), (৩.৭.৮),}

এইরূপ তিনবার, (১.৫.৬), (৩.৪.৮), {(১.২.৬), (৩.৪ ৭), (১.২.৫),

(৩.৪.৭), (১-২.৬), (৩.৪.৮)} এইরূপ দুইবার, (১.২.৬), (৩.৪.৭)।

রঙ্গিন পড়েন। ব-বান্ধনি ঃ—ধনু, ওয়েট্ অথবা ডবি দ্বারা।



১০৯ নং চিত্র।

১০৯ নং চিত্র—৮ ঝাঁপে ব্রোকেন ডায়মণ্ড।

ব-গাঁথা ঃ—১.২.৩.৪.৫.৬.৭.৮. ৭.৬.৫. ৬.৭.৮. ৭ ৬ ৫. ৬.৭.৮. ৭.৬.৫. ৪.৩.২.১. ২.৩.৪. ৩.২.১. ২.৩.৪. ৩.২.

১০৮ নং ডিজাইন অনুযায়ী ঝাঁপ ও পেডেল বাঁধিয়া নিম্নলিখিত পেডেল টিপিয়া বুনিতে হইবে। যথা ঃ—(১.২.৫), (৩.৪.৭), (১.২.৬), (৩.৪ ৮), (১.৫.৬), (৩.৭.৮), (২.৫.৬), (৪.৭.৮), { (২.৫.৬) (৩.৭.৮), (১.৫.৬), (৩.৭.৮), (২.৫.৬), (৪.৭.৮) } এইরূপ দুইবার, (২.৫.৬), (৩.৭.৮), (১.৫.৬), (৩.৪.৮), (১.২.৬), (৩.৪.৭), { (১.২.৫.), (৩.৪.৭), (১.২.৬), (৩.৪.৮), (১.২.৬), (৩.৪.৭) } এইরূপ দুইবার।

রঙ্গিন পড়েন। ব-বান্ধনি ঃ—ধনু, ওয়েট্ অথবা ডবি দ্বারা।



১১০ নং চিত্র।

১১০ নং চিত্র—৮ ঝাঁপে ব্রোকেন্ ডায়মণ্ড :—

ব-গাঁথা :—১.২.৩.৪.৫.৬.৭.৮. ৭.৬.৫. ৬.৭.৮. ৭.৬.৫. ৬.৭.৮. ৭.৬.৫. ৪.৩.২.১. ২.৩.৪. ৩.২.১. ২.৩.৪.৩.২.

লিফ্‌টিং :—(১.২.৫.৮), (১-৩.৬), (২-৪.৭), (৩-৫.৮), (১.৪—৬), (২.৫-৭), { (৩.৬-৮), (১,৪.৭.৮), (৩.৬-৮), (২.৫-৭), (১,৪-৬), (২.৫-৭) } এইরূপ দুইবার, (৩.৬-৮), (১.৪.৬.৮), (৩.৬-৮), (২.৫-৭), (১.৪-৬), {(৩-৫.৮), (২-৪.৭), (১-৩.৬), (১.২.৫.৮), (১-৩.৬),

(২-৪.৭) } এইরূপ দুইবার, (৩-৫.৮), (২-৪.৭), (১-৩.৬)।

রঙ্গিন পড়েন। ডবির সাহায্যে বুনিতে হইবে।



১১১ নং চিত্র।

## ১১১নং চিত্র—৮ ঝাঁপে ব্রোকেন ডায়মণ্ড (চেক্ প্যাটার্ণ) ঃ—

ব-গাঁথা প্রণালী ঃ—১১০নং চিত্রের ন্যায়।

লিফ্‌টিং ঃ—(১.৫-৭), (২.৫.৬.৮), (৩.৫.৭.৮), (৪.৬-৮), { (১-৩.৫), (১.২.৪.৬), (১.৩.৪.৭), (২-৪.৮), (১.৩.৪.৭), (১.২.৪.৬) } এইরূপ তিনবার, (১-৩.৫), { (৪.৬-৮), (৩.৫.৭.৮), (২.৫.৬.৮), (১.৫-৭), (২.৫.৬.৮), (৩.৫.৭.৮) } এইরূপ দুইবার, (৪.৬-৮), (৩.৫.৭.৮), (২.৫.৬.৮)।

রঙ্গিন পড়েন। ডবির সাহায্যে বুনিতে হইবে।



১১২নং চিত্র।

## ১১২ নং চিত্র—১০ ঝাঁপে ব্রোকেন্ ডায়মণ্ড (চেক্ প্যাটার্ন):—

ব গাঁথা:—১.২.৩.৪. ৩.২.১. ৫.১. ২.৩.৪. ৩.২.১. ৬.৭.৮.৯.১০. ৯.৮.৭.৬. ৭.৮.৯.১০. ৯.৮.৭.৬.

লিফ্টিং:—(১.২.৪.৯.১০), (২.৩.৮.৯), (৩.৪.৭.৮.১০), (৪-৭.৯.১০), (১.৫.৬.৮.৯), (১.২.৫.৭-৯), (১.৫.৬.৮.৯), (৪-৭.৯.১০), (৩.৪.৭.৮.১০), (২-৪.৮.৯), (৩.৪.৭.৮.১০), (৪-৭.৯.১০), (১ ৫.৬.৮.৯), (১.২.৫.৭-৯) (১.৫.৬.৮.৯), (৪-৭.৯.১০), (৩.৪.৭.৮.১০), (২.৩.৮.৯), (১.২.৪.৯.১০), (১.৩-৬.১০), (২.৩.৫-৭), (১-৩.৭.৮), (২.৩.৫-৭), (১.৩-৬.১০), (১.২.৪.৯.১০), (২.৩.৮-১০), (১.২.৪.৯.১০), (১.৩-৬.১০), (২.৩.৫-৭), (১-৩.৭.৮), (২.৩.৫-৭), (১.৩-৬ ১০)।

রঙ্গিন পড়েন। ডবির সাহায্যে বুনিতে হইবে।

## সোয়েডিস প্যাটার্ণ (Swedish Pattern) ;



১১৩ নং চিত্র।

### ১১৩নং চিত্র—৬ ঝাঁপে সোয়েডিস প্যাটার্ণ

ব-গাঁথা :—১.২.৩.৪.৫.৬. ৫.৪.৩.২.

পেডেলের সঙ্গে ঝাঁপ বাঁধিবার প্রণালী, যথাঃ—

১ নং পেডেলের সঙ্গে ১ নং ঝাঁপ বাঁধিতে হইবে।

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ২ নং | ,, | ,, | ২ নং | ,, | ,, | ,, |
| ৩ নং | ,, | ,, | ৪ নং | ,, | ,, | ,, |
| ৪ নং | ,, | ,, | ৩ নং | ,, | ,, | ,, |
| ৫ নং | ,, | ,, | ৬ নং | ,, | ,, | ,, |
| ৬ নং | ,, | ,, | ৫ নং | ,, | ,, | ,, |

উক্ত প্রণালীতে ঝাঁপ ও পেডেল বাঁধিয়া নিম্নলিখিত পেডেল টিপিয়া বুনিতে হইবে, যথা—

(২-৪.৬), (১.৪-৬), (১.২.৫), (১.৩), (১.২.৬), (২.৪.৫), (১.২.৬), (১.৩), (১.২.৫), (১.৪-৬)।

ব-বান্ধনি ঃ—ধন্নু, ওয়েট্ অথবা ডবি দ্বারা। রঙ্গিন পড়েন।



১১৪নং চিত্র।

১১৪নং চিত্র—৬ ঝাঁপে সোয়েডিস্ প্যাটার্ন ঃ—

ব গাঁথা ঃ—১.২.৩.৪.৫.৬. ৩.৬.৫.৪ ৩.২.

লিফ্টিং ঃ—(১-৩), (১.২.৫), (১.৪-৬), (৩.৫.৬), (২-৪.৬), (৩-৫), (১.৪-৬), (৩-৫), (২-৪.৬), (৩.৫.৬), (১.৪-৬), (১.২.৫)।

ব-বান্ধনি ঃ—ধন্নু, ওয়েট্ অথবা ডবি দ্বারা। রঙ্গিন পড়েন।



১১৫নং চিত্র।

১১৫নং চিত্র—৬ ঝাঁপে সোয়েডিস্ প্যাটার্ণ :—

ব গাঁথা :—১.২.৩.৪.৫.৬.৬.৫.৪.৩.২.১.

পেডেলের সঙ্গে ঝাঁপ বাঁধিবার প্রণালী :—যথা,

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ১নং পেডেলের সঙ্গে ১নং ঝাঁপ বাঁধিতে হইবে | | | | | | |
| ২নং | ,, | ,, | ৩নং | ,, | ,, | ,, |
| ৩নং | ,, | ,, | ২নং | ,, | ,, | |
| ৪নং | ,, | ,, | ৪নং | ,, | ,, | |
| ৫নং | ,, | ,, | ৬নং | ,, | ,, | |
| ৬নং | ,, | ,, | ৫নং | ,, | ,, | |

উক্ত প্রণালীতে ঝাঁপ ও পেডেল বাঁধিয়া নিম্নলিখিত পেডেল টিপিয়া

বুনিতে হইবে, যথা—(১.৬), (৩.৫), (২.৫), (১.৪.৫), (৩.৪.৬), (২), (৩.৫), (১.৬), (১.৪), (১.২.৫), (২.৩.৬), (৪)।

**ব**-বান্ধনি ঃ—পূর্ব্ববৎ। রঙ্গিন পড়েন।



১১৬নং চিত্র।

১১৬ নং চিত্র—৭ **ঝাঁপে সোয়েডিস্ প্যাটার্ণঃ**

**ব**-গাঁথা ঃ—১.২.৩.৪.৫.৬.৭. ৬.৫.৪.৩.২.

লিফ্‌টিং ঃ—(৩—৬), (৪.৫.৭), (১.৬.৭), (১.২.৬.৭), (১.২.৭), (১.৩.৪), (২—৫), (১.৩.৪), (১.২.৭), (১.২.৬.৭), (১.৬.৭), (৪.৫.৭)।

**ব**-বান্ধনি ঃ—ধনু, ওয়েট্ অথবা ডবি দ্বারা। রঙ্গিন পড়েন।



১১৭নং চিত্র।

১১৭ নং চিত্র—৭ **ঝাঁপে সোয়েডিস্ প্যাটার্ণ ঃ—**

**ব**-গাঁথা ঃ—১.২.৩.৪.৫.৬.৭. ৬.৫.৪.৩.২.

লিফ্‌টিং ঃ—(৩.৭), (২.৫), (১.৪—৬), (৩.৪.৬.৭), (২.৩.৭), (৩.৪), (১.৪.৫), (৩.৪), (২.৩.৭), (৩.৪.৬.৭), (১.৪—৬), (২.৫)।

**ব**-বান্ধনি ঃ—ধনু, ওয়েট্ অথবা ডবি দ্বারা। রঙ্গিন পড়েন।



১১৮নং চিত্র।

১১৮ নং চিত্র—**৭ ঝাঁপে সোয়েডিস্ প্যাটার্ন**ঃ—

**ব**-গাঁথা ঃ—১.২.৩.৪.৫.৬.৭. ৬.৫.৪.৩.২.

এই স্থলে পেডেলের সঙ্গে ঝাঁপ বাঁধিবার প্রণালী, যথা—

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ১নং পেডেলের সঙ্গে | | | ২নং ঝাঁপ বাঁধিতে হইবে | | | |
| ২নং | ,, | ,, | ৫নং | ,, | ,, | ,, |
| ৩নং | ,, | ,, | ১নং | ,, | ,, | ,, |
| ৪নং | ,, | ,, | ৪নং | ,, | ,, | ,, |
| ৫নং | ,, | ,, | ৬নং | ,, | ,, | ,, |
| ৬নং | ,, | ,, | ৩নং | ,, | ,, | ,, |
| ৭নং | ,, | ,, | ৭নং | ,, | ,, | ,, |

উক্ত প্রণালীতে ঝাঁপ ও পেডেল বাঁধিয়া নিম্নলিখিত পেডেল টিপিয়া বুনিতে হইবে, যথা—(১.৬.৭), (৩.৫.৬), (১—৪), (২.৬), (৪—৭), (১.২.৭), (২.৩.৫), (১.২.৭), (৪—৭), (২.৬), (১—৪), (৩.৫.৬)। রঙ্গিন পড়েন।

**ব**-বান্ধনি ঃ—ধনু, ওয়েট্ অথবা ডবি দ্বারা।



১১৯নং চিত্র

**১১৯ নং চিত্র—৮-ঝাঁপে সোয়েডিস্ প্যাটার্ণ ঃ—**

**ব**-গাঁথা ঃ—১.২. ১.২. ৩.৪. ৩.৪. ৫.৬. ৫.৬. ৭.৮. ৭.৮.

১০৮নং ডিজাইন অনুযায়ী ঝাঁপ ও পেডেল বাঁধিয়া নিম্নলিখিত পেডেল টিপিয়া বুনিতে হইবে, যথা—(১.২.৫), (৩.৪.৭), (১.২.৬), (৩.৪.৮), (১.৫.৬), (৩.৭.৮), (২.৫.৬), (৪.৭.৮), {(২.৫.৬), (৩.৭.৮), (১.৫.৬), (৩.৭.৮), (২.৫.৬), (৪.৭.৮)} এইরূপ দুইবার, (২.৫.৬), (৩.৭.৮), (১.৫.৬), (৩.৪.৮), (১.২.৬), (৩.৪.৭), {(১.২.৫), (৩.৪.৭), (১.২.৬), (৩.৪ ৮) (১.২.৬), (৩.৪.৭)} এইরূপ দুইবার। রঙ্গিন পড়েন।

**ব**-বান্ধনি ঃ—ধনু, ওয়েট্ অথবা ডবি দ্বারা।



১২০ নং চিত্র।

১২০ নং চিত্র—**৮ ঝাঁপে সোয়েডিস্ প্যাটার্ন**ঃ—

**ব**-গাঁথা ঃ—(১.২ ৩.৪) ৪ বার = ১৬ সূতা, (৬.৫) ২ বার = ৪ সূতা, (৮.৭ ৮.৭. ৬.৫. ৬.৫) ২ বার = ১৬ সূতা।

পেডেলের সঙ্গে ঝাঁপ বাঁধিবার প্রণালী ১০৮ নং ডিজাইন অনুযায়ী।

পেডেল টিপ্‌নি প্রণালী ঃ— (১.২.৫), (৩.৪.৭), (১.২.৬), (৩.৪.৮), (১.৫.৬), (৩.৭.৮), (২.৫.৬), (৪.৭ ৮), (২.৫.৬), (৩.৭.৮), (১.৫.৬), (৩.৪.৮), (১.২.৬), (৩.৪.৭).। রঙ্গিন পড়েন।

**ব**-বান্ধনি ঃ—ধনু, ওয়েট্ অথবা ডবি দ্বারা।



১২১ নং চিত্র।

**১২১ নং চিত্র—৮ ঝাঁপে সোয়েডিস্ প্যাটার্ণঃ-**

**ব**-গাঁথা ঃ—১.২.৩.৪.৫.৬.৭.৮. ৭.৬.৫.৪.৩.২.১.৮.

এই স্থলে পেডেলের সঙ্গে ঝাঁপ বাঁধিবার প্রণালী, যথা—

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| ১ নং | পেডেলের | সঙ্গে | ২ নং | ঝাঁপ | বাঁধিতে | হইবে |
| ২ নং | ,, | ,, | ১ নং | ,, | ,, | ,, |
| ৩ নং | ,, | ,, | ৩ নং | ,, | ,, | ,, |
| ৪ নং | ,, | ,, | ৪ নং | ,, | ,, | ,, |
| ৫ নং | ,, | ,, | ৬ নং | ,, | ,, | ,, |
| ৬ নং | ,, | ,, | ৮ নং | ,, | ,, | ,, |
| ৭ নং | ,, | ,, | ৭ নং | ,, | ,, | ,, |
| ৮ নং | ,, | ,, | ৫ নং | ,, | ,, | ,, |

পেডেল টিপ্‌নি প্রণালী ঃ— (১.২.৬), (১.৪—৬), (১.২.৬), (২.৩.৭.৮), (১—৪), (১.৪—৬), (১—৪), (২.৩.৭.৮), (৪.৫.৭.৮), (১.৪—৬), (৪.৫.৭.৮), (২.৩.৭.৮), (৫—৭), (১.৪—৬), (৫—৭), (২.৩.৭.৮)। রঙ্গিন পড়েন।

**ব**-বান্ধনি ঃ—ধনু, ওয়েট্ অথবা ডবি দ্বারা।



১২২ নং চিত্র।

১২২ নং চিত্র—**৫ ঝাঁপে মাছ** ঃ—

**ব**-গাঁথা ঃ—১.২.৩.৪.৫. ৪.৩.২.১.

এই স্থলে পেডেলের সঙ্গে ঝাঁপ বাঁধিবার প্রণালী, যথা—

১ নং পেডেলের সঙ্গে ১ নং ঝাঁপ বাঁধিতে হইবে

২ নং ২ নং

| | | | | |
|---|---|---|---|---|
| ৩ নং | পেডেলের সঙ্গে | ৫ নং | ঝাঁপ বাঁধিতে | হইবে |
| ৪ নং | ,, | ৩ নং | ,, | |
| ৫ নং | ,, | ৪ নং | ,, | |

পেডেল টিপ্‌নি প্রণালী ঃ— (১—৩.৫), (১.৩.৪), (২.৪.৫), (১.২.৫), (১—৪), (২.৪.৫), (১.৪.৫), (১.২.৫), (১—৪), (২.৪), (১.৩.৪), (১.২.৫), (১—৩), (২.৫), (১.৩ ৪), (১ ৫), (১.৩ ৪), (২.৫), (৪), (২.৩), (৩.৫), (১.৫), (১—৩), (১ ২.৪), (১.২.৪.৫)।

ব বাঙ্কনি ঃ—ধনু, ওয়েট্ অথবা ডবি দ্বারা।



১২৩ নং চিত্র।

**১২৩নং চিত্র—৪ ঝাঁপে ফ্যান্সী ডায়মণ্ড প্যাটার্ণ ঃ—**
ইহা টেবিলক্লথ, বিছানার চাদর, সুজ্‌নি ইত্যাদির জন্য ব্যবহৃত হয়।

টানা সাদা। পড়েন রঙ্গিন।

**ব**-গাঁথা ঃ—পাড়ের জন্য, প্রতি ধারে (১.২.৩.৪) ৪ বার = ১৬ সূতা।

**ব**-গাঁথা ঃ—জমিনের জন্য—

১.২. ১.২. ১.২. ১. ২.৩. ২.৩. ২.৩. ২.
৩.৪. ৩.৪. ৩.৪. ৩. ৪.১. ৪.১. ৪.১. ৪.
৩.৪. ৩.৪. ৩.৪. ৩. ২.৩. ২.৩. ২.৩. ২.
১.২. ১.২. ১.২. ১. ৪.১. ৪.১. ৪.১. ৪.

মোট ৫৬ সূতা।

লিফ্‌টিং ঃ—

(১.২), (১.৩), (১.২), (২.৪), (১.২), (১.৩), (১.২), (২.৪),
(২.৩), (১.৩), (২.৩), (২.৪), (২.৩), (১.৩), (২.৩), (২.৪),
(৩.৪), (১.৩), (৩.৪), (২.৪), (৩.৪), (১.৩), (৩.৪), (২.৪),
(৪.১), (১.৩), (৪.১), (২.৪), (৪.১), (১.৩), (৪.১), (২.৪),
(৩.৪), (১.৩), (৩.৪), (২.৪), (৩.৪), (১.৩), (৩.৪), (২.৪),
(২.৩), (১.৩), (২.৩), (২.৪), (২.৩), (১.৩), (২.৩), (২.৪),
(১.২), (১.৩), (১.২), (২.৪), (১.২), (১.৩), (১.২), (২.৪),
(৪.১), (১.৩), (৪.১), (২.৪), (৪.১), (১.৩), (৪.১), (২.৪)।

মোট ৬৪ খেই।

**ব**-বান্ধনি ঃ—ধনু, ওয়েট্ অথবা লিভার দ্বারা।



১২৪ নং চিত্র।

১২৪ নং চিত্র—**৪ ঝাঁপে ডানড্রিলঃ**—

ইহা টেবিলক্লথ, বিছানার চাদর, সুজ্‌নি, বালিশ ঢাক্‌নি, টয়লেট্ কভার ইত্যাদির জন্য ব্যবহৃত হয়। টানা সাদা। পড়েন রঙ্গিন।

**ব**-গাঁথা ঃ—পাড়ের জন্য, প্রতি ধারে (১.২.৩.৪) ৪ বার = ১৬ সূতা।

**ব**-গাঁথা :— জমিনের জন্য—

| | | |
|---|---|---|
| (১.২) ৬ বার=১২ সুতা | (১.৪) ৪ বার= ৮ সুতা | (১.২) ৬ বার=১২ সুতা |
| (৩.২) ৬ বার=১২ ,, | (৩.২) ১ বার= ২ ,, | (৩.২) ৬ বার=১২ ,, |
| (৩.৪) ৩ বার= ৬ ,, | (১.৪) ৫ বার=১০ ,, | (৩.৪) ৩ বার= ৬ ,, |
| (১.৪) ৩ বার= ৬ ,, | (৩.২) ১ বার= ২ ,, | (১.৪) ৩ বার= ৬ ,, |
| (১.২) ৩ বার= ৬ ,, | (১.৪) ৪ বার= ৮ ,, | (১.২) ৩ বার= ৬ ,, |
| (৩.২) ৩ বার= ৬ ,, | (৩.৪) ৬ বার=১২ ,, | (৩.২) ৩ বার= ৬ ,, |
| (১.২) ৩ বার= ৬ ,, | (১.৪) ৪ বার= ৮ ,, | (১.২) ৩ বার= ৬ ,, |
| (১.৪) ৩ বার= ৬ ,, | (৩.২) ১ বার= ২ ,, | (১.৪) ৩ বার= ৬ ,, |
| (৩.৪) ৩ বার= ৬ ,, | (১.৪) ৫ বার=১০ ,, | (৩.৪) ৩ বার= ৬ ,, |
| (৩.২) ৬ বার=১২ ,, | (৩.২) ১ বার= ২ ,, | (৩.২) ৬ বার=১২ ,, |
| (১.২) ৬ বার=১২ ,, | (১.৪) ৪ বার= ৮ ,, | (১.২) ৬ বার=১২ ,, |
| (৩.২) ৩ বার= ৬ ,, | (৩.৪) ৪ বার= ৮ ,, | (৩.২) ৩ বার= ৬ ,, |
| (১.২) ৬ বার=১২ ,, | (১.২) ১ বার= ২ ,, | ৯৬ সুতা |
| (৩.২) ৬ বার=১২ ,, | (৩.৪) ৫ বার=১০ ,, | |
| (৩.৪) ৪ বার= ৮ ,, | (১.২) ১ বার= ২ ,, | |
| (১.২) ১ বার= ২ ,, | (৩.৪) ৪ বার= ৮ ,, | |
| (৩.৪) ৫ বার=১০ ,, | (৩.২) ৬ বার=১২ ,, | ১৫০ |
| (১.২) ১ বার= ২ ,, | (১.২) ৬ বার=১২ ,, | ১৩২ |
| (৩.৪) ৪ বার= ৮ ,, | (৩.২) ৩ বার= ৬ ,, | ৯৬ |
| ১৫০ সুতা | ১৩২ সুতা | মোট ৩৭৮ সুতা |

লিফ্‌টিং ঃ—

| | | | |
|---|---|---|---|
| (ক) | (২.৩, ১.৩, ২.৩, ২.৪) | ৩ বার | = ১২ খেই |
| | (১.২, ১.৩, ১.২, ২.৪) | ,, | = ১২ ,, |
| | (১.৪, ১.৩, ১.৪, ২.৪) | ,, | = ১২ ,, |
| | (৩.৪, ১.৩, ৩.৪, ২.৪) | ,, | = ১২ ,, |
| | (১.৪, ১.৩, ১.৪, ২.৪) | ,, | = ১২ ,, |
| | (১.২, ১.৩, ১.২, ২.৪) | ,, | = ১২ ,, |
| | (২.৩, ১.৩, ২.৩, ২.৪) | ,, | = ১২ ,, |
| | | | ৮৪ খেই, |
| (খ) | (৩.৪, ১.৩, ৩.৪, ২.৪) | ৩ বার | = ১২ খেই, |
| | (১.৪, ১.৩, ১.৪, ২.৪) | ,, | = ১২ ,, |
| | (৩.৪, ১.৩, ৩.৪, ২.৪) | ,, | = ১২ ,, |
| | (১.৪, ১.৩, ১.৪, ২.৪) | ,, | = ১২ ,, |
| | (৩.৪, ১.৩, ৩.৪, ২.৪) | ,, | = ১২ ,, |
| | | | ৬০ খেই, |
| (ক) | ... ... | | ৮৪ খেই, |
| (খ) | ... ... | | ৬০ খেই, |
| (গ) | (২.৩, ১.৩, ২.৩, ২.৪) | ৬ বার | = ২৪ খেই, |
| | (১.২, ১.৩, ১.২, ২.৪) | ,, | = ২৪ ,, |
| | (২.৩, ১.৩, ২.৩, ২.৪) | ,, | = ২৪ ,, |
| | (১.২, ১.৩, ১.২, ২.৪) | ,, | = ২৪ ,, |
| | (২.৩, ১.৩, ২.৩, ২.৪) | ,, | = ২৪ ,, |
| | | | ১২০ খেই, |

খ ৬০ খেই,
ক ৮৪ খেই,
খ ৬০ খেই,

মোট ৬১২ খেই।

ব-বান্ধনি—ধনু, ওয়েট্ অথবা লিভার দ্বারা।

**১২৪ নং চিত্রের আর এক রকম লিফ্‌টিং**, যথা—

(ক) (১.২, ১.৩, ১.২, ২.৪) ২ বার = ৮ খেই,
(খ) (২.৩, ১.৩, ২.৩, ২.৪) ২ বার = ৮ খেই,
(গ) (১.৪, ১.৩, ১.৪, ২.৪) ২ বার = ৮ খেই,
(ঘ) (৩.৪, ১.৩, ৩.৪, ২.৪) ২ বার = ৮ খেই,
(গ) ২ বার = ৮ খেই, (ঘ) ২ বার = ৮ খেই, (গ) ২ বার = ৮ খেই,
(খ) ২ বার = ৮ খেই, (ক) ২ বার = ৮ খেই, (গ) ২ বার = ৮ খেই,
(ঘ) ৩ বার = ১২ খেই, (খ) ৩ বার = ১২ খেই, (ক) ২ বার = ৮ খেই,
(খ) ৩ বার = ১২ খেই, (ঘ) ৩ বার = ১২ খেই, (গ) ৩ বার = ১২ খেই,
(ক) ৩ বার = ১২ খেই, (খ) ৩ বার = ১২ খেই, (ক) ২ বার = ৮ খেই,
(খ) ৩ বার = ১২ খেই, (ক) ৩ বার = ১২ খেই, (গ) ৪ বার = ১৬ খেই,
(ঘ) ৪ বার = ১৬ খেই, (গ) ২ বার = ৮ খেই, (ঘ) ৪ বার = ১৬ খেই,
(গ) ৪ বার = ১৬ খেই, (ক) ৩ বার = ১২ খেই, (খ) ৩ বার = ১২ খেই,
(ক) ২ বার = ৮ খেই, (খ) ৩ বার = ১২ খেই, (ক) ৩ বার = ১২ খেই,
(গ) ৩ বার = ১২ খেই, (ঘ) ৪ বার = ১৬ খেই, (খ) ৩ বার = ১২ খেই,
(ক) ৩ বার = ১২ খেই। মোট ৩৮৪ খেই। রঙ্গিন পড়েন।

ব-বান্ধনি :—ধনু, ওয়েট্ অথবা লিভার দ্বারা।

# সপ্তম অধ্যায়।

## বিবিধ (Miscellaneous).

### (১) সান্‌প্রুফ্ কোটিং ঃ—

টানা—পাকা সবুজ রংয়ের ৩০ নং দোতার,
পড়েন—পাকা লাল রংয়ের ২০ নং দোতার,
৪৪ নং শানায় প্লেন্ বুনন্।

### (২) ৩ ঝাঁপে সেলুলয়েড্ সার্টিং ঃ—

**ব**-গাঁথা ঃ—১.২.৩.২.

লিফ্‌টিং ঃ—(১), (১), (১.৩), (২)

বেশী নম্বরের শানা এবং মারসেরাইজড্ সূতা (Mercerised yarn) ব্যবহার করিতে হয়।

**ব**-বান্ধনি ঃ—ধনু, লিভার অথবা ওয়েট্ দ্বারা।

### (৩) ৩ ঝাঁপে মস্‌লিনো ঃ—

**ব**-গাঁথা ঃ—১.২. ১.২. ১. ৩ এই প্রণালীতে ব-গাঁথিবার পর শানার ১ ঘরে ৫ সূতা টানিয়া ১ ঘর বাদ, তার পর ঘরে ১ সূতা এই প্রণালীতে শানা গাঁথিতে হইবে। অর্থাৎ প্রতি রিপিকে ৬টী সূতা আছে তাহা উক্ত প্রণালীতে শানার প্রতি ৩ ঘরে থাকিবে। মাঝে মাঝে প্লেন্ ষ্ট্রাইপ্ দিতে হইলে ১.৩. ১.৩ এইরূপ যত সূতা ইচ্ছা ব-গাঁথিতে হইবে এবং এই প্লেনের সূতাগুলি শানার প্রতি ঘরে ২টী করিয়া থাকিবে। এই কাপড় সাধারণতঃ মশারীর জন্য ব্যবহৃত হয়।

লিফ্‌টিং ঃ—(১), (৩), (১), (৩), (১), (২.৩)।
ব-বান্ধনি ঃ—ধনু, লিভার অথবা ওয়েট্‌ দ্বারা

### (৪) ৪ ঝাঁপে রেগুলার ফ্যান্সী টুইল কোটিং ঃ—

টানার প্যাটার্ণ—২ সূতা লাল, ২ সূতা কাল।
পড়েনের প্যাটার্ণ—২ খেই লাল, ২ খেই কাল।
ব-গাঁথা ঃ—১.২.৩.৪। লিফ্‌টিং—১.২, ২.৩, ৩.৪, ৪.১।
ব বান্ধনি ঃ—রীল দ্বারা ১—৩, ২—৪।

### (৫) ৪ ঝাঁপে ফ্যান্সী টুইল কোটিং ঃ—

টানার প্যাটার্ণ—১ সূতা সাদা, ১ সূতা কাল ( শানার প্রতি ঘরে ১ সূতা সাদা এবং ১ সূতা কাল থাকিবে )।
পড়েনের প্যাটার্ণ—সাদা।
ব-গাঁথা ঃ—১.২.৩.৪.। লিফ্‌টিং—৩.৪, ১.৪, ১.২, ১.৪।
ব-বান্ধনি ঃ—রীল দ্বারা ১—৩, ২—৪।

### (৬) ৪ ঝাঁপে ফ্যান্সী পয়েন্টেড্‌ টুইল কোটিং—

টানার প্যাটার্ণ—২ সূতা লাল, ২ সূতা কাল।
পড়েনের প্যাটার্ণ—২ খেই লাল, ২ খেই কাল।
ব-গাঁথা ঃ—১.২. ৩.৪. ৩.২। লিফ্‌টিং—১.২, ২.৩, ৩.৪, ৪.১।
ব-বান্ধনি ঃ—রীল দ্বারা ১—৩, ২—৪।

### (৭) ৪ ঝাঁপে হরবোলা টুইল ঃ—

ব-গাঁথা—(১.২.৩.৪) দশবার, (২.১.৪.৩) চারিবার, (১.২.৩.৪) চারিবার, (২.১.৪.৩) দশবার, (১.৩.২.৪) চারিবার।

লিফ্‌টিং—১.২, ২.৩, ৩.৪, ৪.১।

ব-বান্ধনি ঃ—রীল দ্বারা ১—৩, ২—৪।

### (৮) ৪ ঝাঁপে ফ্যান্সী ব্রোকেন্ টুইল কোটিং—

টানার প্যাটার্ণ—২ সূতা লাল, ২ সূতা কাল।

পড়েনের প্যাটার্ণ—২ খেই লাল, ২ খেই কাল।

ব-গাঁথা ঃ—১.২.৩.৪. ২.১.৪.৩। লিফ্‌টিং— ১.২, ২.৩, ৩.৪, ৪.১।

ব-বান্ধনি ঃ—রীল দ্বারা ১—৩, ২—৪।

### (৯) ৪ ঝাঁপে ফ্যান্সী টুইল ঃ—

ব-গাঁথা ঃ—১.২.১. ১.২.১. ৩.৪.৩. ৩.৪.৩.

(২.৪.২.৪.) এই ৪ সূতা শানার ১ঘরে থাকিবে,

১.২.৩.৪. ১.২.৩.৪।

লিফ্‌টিং ঃ—১.২, ২.৩, ৩.৪, ৪.১।

ব-বান্ধনি ঃ—রীল দ্বারা ১—৩, ২—৪।

### (১০) ৪ ঝাঁপে ফ্যান্সী টুইল সার্টিং অথবা কোটিং ঃ—

ব-গাঁথা ঃ—(১.২.৩.৪) ৩ বার সাদা, (১.২.২.৩.৩.৪ ৪.১) ১ বার রঙ্গিন।

লিফ্‌টিং—১.২, ২.৩, ৩.৪, ৪.১। ব-বান্ধনি—রীল দ্বারা—১—৩, ২—৪।

### (১১) ৪ ঝাঁপে ফ্যান্সী সার্টিং ঃ—

ব-গাঁথা—১.২.২.৩.৩.৪.৪.১। লিফ্‌টিং—১.২, ২.৩, ৩.৪, ৪.১।
ব-বান্ধনি—রীল দ্বারা—১—৩, ২—৪।

### (১২) ৪ ঝাঁপে ফ্যান্সী ষ্ট্রাইপ্ সার্টিং ঃ—

ব-গাঁথা—১.৪.৩.৪.১.২.৩.২। লিফ্‌টিং—১.২, ২.৩, ৩.৪, ৪.১
ব-বান্ধনি—রীল দ্বারা—১—৩, ২—৪।

### (১৩) ৪ ঝাঁপে মাদ্রাজ কেনানো কোটিং ঃ—

টানার প্যাটার্ণ—২ সুতা কাল, ২ সুতা সাদা।
প'ড়েন—ছেয়ে-রং (Ash Colour).।
টানা ও প'ড়েন একই নম্বরের দোতার।
ব-গাঁথা—১.২.৩.৪.। লিফ্‌টিং—১.৪, ৩.৪, ১.৪, ১.২।
ব-বান্ধনি—রীল দ্বারা—১—৩, ২—৪.।

### (১৪) ৪ ঝাঁপে য়্যারেবিয়ান ফ্যান্সী টুইল ঃ—

ব-গাঁথা—৩.৪.২.৩.১.২.৪.১.। লিফ্‌টিং—১.২, ২.৩, ৩.৪, ৪.১, ৪.৩, ৩.২, ২.১, ৪.১। ব-বান্ধনি—রীল দ্বারা ১—৩, ২—৪।

### (১৫) ৪ ঝাঁপে নয়নতারা টুইল ( Star Weave ) ঃ—

টানার প্যাটার্ণ—৮ সুতা কাল, ৮ সুতা সাদা। ব-গাঁথা—১.২.৩.৪।

লিফ্টিং :— {(২.৩.৪), (১.৩.৪), (১.২.৪), (১.২.৩)} কাল প'ড়েন, {(৪), (৩), (২), (১)} সাদা প'ড়েন।

ব-বান্ধনি—ধনু, লিভার অথবা ওয়েট্ দ্বারা।

## (১৬) ৪ ঝাঁপে চেক্ আলোয়ান ঃ—

টানার প্যাটার্ণ—

সবুজ ৩ ইং, সাদা ১/৮ ইং, লাল, ১/৮ ইং, সবুজ ১/৪ ইং, লাল ১/৪ ইং, সবুজ ১/৪ ইং, সাদা ১/২ ইং, লাল ১/৪ ইং, সাদা ১/২ ইং, সবুজ ১/৪ ইং, লাল ১/৪ ইং, সবুজ ১/৪ ইং, লাল ১/৮ ইং, সাদা ১/৮ ইং।

প'ড়েনের প্যাটার্ণ—ঠিক টানার অনুরূপ। ৩ খানি মাকুর প্রয়োজন।

ব-গাঁথা—১.২.৩.৪.। লিফ্‌টিং—১.২, ২.৩, ৩.৪, ৪.১।

ব-বান্ধনি—রীল দ্বারা—১—৩, ২—৪।

## (১৭) ৪ ঝাঁপে টেবিলক্লথ ঃ—

ব-গাঁথা—(১.২) আটবার, (৩.৪) আটবার, (১.২) ছয়বার, (৩.৪) দুইবার,(১.২) একবার, (৩.৪) একবার।

লিফ্‌টিং—(১.২) কাল, (১.৪) সাদা, (৩.৪) লাল, (২.৩) সাদা।

ব-বান্ধনি—রীল দ্বারা —১—৩, ২—৪।

## (১৮) ৪ ঝাঁপে টেবিলক্লথ ঃ—

টানা ২০ নং দোতার সাদা, প'ড়েন ৪০ নং ৮ তার (8 Folds) জরদ, শানা ৩৬ নং।

ব-গাঁথা— (১.২) সাতবার, (১.২.৩.৪) দুইবার, (৩.৪) সাতবার, (১.২.৩.৪) দুইবার, (১.২) তিনবার, (১.২.৩.৪) একবার, (৩.৪) তিনবার, (১.২.৩.৪) একবার।

লিফ্‌টিং—১.৪, ১.২, ২.৩, ১.৪, ১.২, ৩.৪।

ব-বান্ধনি—রীল দ্বারা—১—৩, ২—৪।

## (১৯) ৪ ঝাঁপে ভ্যারিগেটেড্ ডায়মণ্ড ঃ—

ইহা বিছানার চাদর, সুজনি, টেবিল-ক্লথ ইত্যাদির জন্য ব্যবহৃত হয়।

ব-গাঁথা—(১.২.৩.৪) তিনবার, (১) একবার, (৪.৩.২) একবার, (৩.৪) একবার, (১) একবার, (৪.৩.২.১) দুইবার, (৪.৩.২) একবার।

লিফ্‌টিং—(১.২, ২.৩, ৩.৪, ৪.১) এইরূপ ৪ বার,

(৪.৩, ৩.২, ২.১, ৪.১) এইরূপ ৪ বার।

রঙ্গিন প'ড়েন। ব-বান্ধনি—রীল দ্বারা—১—৩, ২—৪।

## (২০) ৪ ঝাঁপে ফ্যান্সী উইভ ঃ—

ফ্যান্সী টেবিল-ক্লথ, বিছানার চাদর, সুজনি, বালিশ ঢাকনি, টয়লেট কভার এবং লুঙ্গির জন্য ব্যবহৃত হয়।

ইহা বুনিতে দুইখানি নরোজের প্রয়োজন। এক নরোজে প্লেনের সূতা অপর নরোজে ডিজাইনের সূতা থাকিবে। প্লেনের নরোজে অরেঞ্জ-রংয়ের সূতা এবং ডিজাইনের নরোজে ব্লু-রংয়ের সূতা থাকিবে। ১ ও ২ নং ঝাঁপ প্লেন এবং ৩ ও ৪ নং ঝাঁপ ডিজাইন বুনিবার জন্য, সুতরাং ১ ও ২ নং ঝাঁপে অরেঞ্জ-সূতা এবং ৩ ও ৪ নং ঝাঁপে ব্লু-সূতা গাঁথিতে হইবে।

